# সূচীপত্র

এই লেখকের

বাংলা নাটকে গান

দেশাত্মবোধক ও ঐতিহাসিক বাংলা নাটক

ভারতীয় সঙ্গীতের কথা

হাজার বছরের বাংলা গান

হিমালয়ের ঘুম ভাঙছে

# ভূমিকা

সাহিত্যের সব শাখাতেই জাতীয় জীবনের প্রতিফলন ঘটে ; তবুও নাটকের সঙ্গে জাতীয় জীবনের সম্পর্ক অনেক ঘনিষ্ঠ। জাতীয় জীবনের তরঙ্গ নাটকে খুব দ্রুত সঞ্চারিত হয়। তা ছাড়া নাটকে দৃশ্যপট থাকায় বা চরিত্র-গুলির বিন্যাস লোকের চোখের সামনে ঘটায় এতে অবাস্তব কল্পনার সুযোগ অনেক কম। নাটককে তাই নিয়ন্ত্রিত করে একটা জাতির সামগ্রিক প্রভাব। এইজন্যই জাতিতে জাতিতে নাট্য রচনার প্রকৃতিগত পার্থক্য সূচিত হয়।

এদেশে সংস্কৃত নাটক ছিল বহু আগে থেকেই। আবার বাংলা ভাষা সৃষ্টির পর থেকে (দশম থেকে দ্বাদশ শতাব্দী) তার মধ্যেও নাট্যাঙ্কুর দেখা দিতে থাকে। মধ্যযুগের নাটগীত, শ্রীকৃষ্ণ কীর্তন, কথকতা, পাঁচালী, কবি, যাত্রা প্রভৃতির মধ্য দিয়ে ধীরে ধীরে বাঙালীর নাট্য-স্বভাবের বিকাশ ঘটতে থাকে। ঊনবিংশ শতাব্দীতে বিদেশী নাট্য-সাহিত্যের সংস্পর্শে এসে যে নতুন করে বাঙালীর নাট্য প্রচেষ্টা শুরু হলো তারও প্রস্তুতি চললো অর্ধশতাব্দী ধরে।

প্রথম বাংলা মৌলিক নাটক লেখা হলো ১৮৫২-এ। লক্ষ্য করার বিষয় এই বছরে যে দু'খানি নাটক রচিত হয় তার একখানি পৌরাণিক ('ভদ্রার্জুন' লেখক—তারাচরণ শিকদার) এবং অপরখানি রূপকথা ('কীর্তিবিলাস'—লেখক যোগেন্দ্র চন্দ্র গুপ্ত)। দু'বছরের মধ্যে লেখা তৃতীয় মৌলিক নাটকেই ('কুলীন কুলসর্বস্ব' : লেখক—রামনারায়ণ তর্করত্ন) ধরা পড়লো বাংলার এক সামাজিক সমস্যা। এর পর থেকে ক্রমাগত সমাজ সমস্যামূলক নাটক রচিত হয়েছে, সে যুগের কু-প্রথাগুলির ওপরে আঘাত হানা হয়েছে এবং মৌলিক নাটক রচনার আট নয় বছরের মধ্যেই রচিত হয়েছে দেশাত্মবোধক নাটক এবং একখানি নয়, প্রায় একই সঙ্গে দু'খানি : মাইকেল মধুসূদন দত্তের 'কৃষ্ণকুমারী' (১৮৬১) এবং দীনবন্ধু মিত্রের 'নীল দর্পণ' (১৮৬০)। তবে মধু-সূদনের নাটকে রাজস্থানের প্রাচীন কাহিনী অবলম্বন করে জাতীয় ভাবাবেগের প্রকাশ ঘটেছে, অন্যদিকে দীনবন্ধুর নাটকে তাঁর সমসাময়িক যুগে দেশবাসীর ওপরে যে নির্মম অত্যাচার ও শোষণ চলছিল তার চিত্র ফুটে উঠেছে। শোষণ ও অত্যাচারের কাহিনী নিয়ে একটি 'দর্পণ' নয়, পর পর অনেকগুলি দর্পণ-নাটক রচিত হয় ঊনবিংশ শতাব্দীর শেষ দিকে।

## দর্পণ-নাটক

দীনবন্ধু মিত্রই দর্পণ-নাটকের পথ-প্রদর্শক। নীল দর্পণের পরে বাঙালী সমাজের কদাচার নিয়ে এক অজ্ঞাতনামা লেখক লেখেন 'সাক্ষাৎ দর্পণ' (১৮৭১); এ ছাড়া গ্রামের দুর্দশার স্বাভাবিক কিছু চিত্র তুলে ধ'রে প্রসন্ন মুখোপাধ্যায় লেখেন 'পল্লীগ্রাম দর্পণ' (১৮৭৩); জমিদারের অত্যাচারের কাহিনী নিয়ে মীর মশারফ হোসেন লেখেন 'জমীদার দর্পণ' (১৮৭৩). কেরাণী জীবনের বাস্তব চিত্র সম্বলিত কাহিনী নিয়ে যোগেন্দ্র ঘোষ রচনা করেন 'কেরাণী দর্পণ' (১৮৭৪)। দক্ষিণাচরণ চট্টোপাধ্যায় রচনা করেন দু'খানা দর্পণ-নাটক: 'জেল দর্পণ' (১৮৭৫) এবং 'চা-কর দর্পণ (১৮৭৫)। প্রথমটি জেলের কয়েদীদের দৈনন্দিন কাহিনী নিয়ে লেখা এবং দ্বিতীয়টি লেখা হয় চা বাগানের কুলিদের ওপর শ্বেতাঙ্গ চা করদের অত্যাচারে কাহিনী নিয়ে। নীলদর্পণের পরে যাঁরা দর্পণ-নাটক রচনা করেন তাঁরা যে নীলদর্পণের অনুসরণে নাটকের নামকরণ করেছিলেন তা বলাই বাহুল্য। দীনবন্ধু কেন তাঁর নাটকের ঐরূপ নামকরণ করলেন তা ভূমিকাতেই বলেছেন। তিনি "নীলকর নিকর করে নীল দর্পণ অর্পণ" করেছেন। নাট্যকার নিজেই বলেছেন যে, তিনি এই বিশ্বাস নিয়ে নাটক লিখেছেন যে,অত্যাচারী নীলকর সাহেবরা যদি এই বই এর দর্পণে নিজেদের মুখ দর্শন করে অর্থাৎ এই থেকে তাদের নিজেদের অত্যাচারের কাহিনী পাঠ করে লজ্জিত হয় এবং তাদের যে কুকর্মের জন্যে কলঙ্ক কালিমা তাদের ওপরে লেপিত হয়েছে সেই কুকর্ম থেকে বিরত হয়ে সেই কালিমা অপনোদন করে তবেই লেখকের শ্রম সার্থক হবে এবং বিলাতের শাসক শ্রেণীর মুখ রক্ষা হবে।

ঠিক একই ভাবে 'জমীদার দর্পণের' লেখক জমীদারদের এবং 'চা-কর দর্পণের' লেখক চা-করদের দর্পণে মুখ দেখাতে চেয়েছেন, অর্থাৎ তাদের কুকীর্তিকে তাদের সামনে তুলে ধরতে চেয়েছেন। দর্পণে নীলকর, চা-কর এবং জমীদারদের পাশবিক অত্যাচারের কাহিনী যে প্রতিফলিত হয়েছে সে বিষয়ে সন্দেহ নেই। তিনটি দর্পণে অত্যাচারে কাহিনীর রূপ পৃথক হলেও একটি মূল বিষয় তিনটি কাহিনীতেই আছে এবং তা হচ্ছে নারীর ওপরে পাশবিক অত্যাচার এবং তার ফলে তাদের মৃত্যু। তিনটি নাটকই মূলত কৃষকদের নিয়ে লেখা। মৃত্যুর ঘনঘটা তিনটিতেই; তবে সব চেয়ে বেশী নীল দর্পণে; তারপর চা-কর দর্পণে এবং তারপরে জমীদার দর্পণে।

আর একটি বিষয় তিনটি নাটকেই লক্ষণীয় এবং তা হচ্ছে এই যে,

অত্যাচারিতরা অসহায় শিকার। তবুও নীল দর্পণে তোরাপ এক সময় শুধু অত্যাচারের বিরুদ্ধে রুখেই দাঁড়ায়নি রোগ সাহেবকে উচিত শিক্ষা দিয়েছে। কিন্তু জমীদার দর্পণ ও চা-কর দর্পণে আবুমোল্লা বা সারদা, বরদা অসহায়ভাবে মার হজম করেছে। তিনটি নাটকেই মূল শত্রুকে মঞ্চে আনা হয়েছে—সাম্রাজ্যবাদী এবং তাদের দেশীয় দোসরদের সামনে তুলে ধরা হয়েছে। কিন্তু তিনজন নাট্যকারই শেষ পর্যন্ত ইংলণ্ডেশ্বরীর কৃপার ওপরে নির্ভর করেছেন। পনের বছরের ব্যবধানে তিনটি নাটক রচিত হওয়া সত্ত্বেও এবং চতুর্দিকে কৃষক বিদ্রোহ অনুষ্ঠিত হওয়া সত্ত্বেও বিদেশী সাম্রাজ্যবাদের প্রতিনিধিদের শুভবুদ্ধির ওপরে আস্থা স্থাপন করে সেই শুভবুদ্ধির কাছে আবেদন জানানো হয়েছে। তবে মনে রাখা দরকার যে, দীনবন্ধু মিত্র, মীর মশারফ হোসেন এবং দক্ষিণাচরণ চট্টোপাধ্যায় তিনজনই মধ্যবিত্ত বুদ্ধিজীবী।

## ইতিহাস রচনাকারী নাটক নীল দর্পণ

একটা ঐতিহাসিক মুহূর্তে দীনবন্ধু তাঁর প্রথম নাটক রচনা করেন। পলাশীর যুদ্ধে বৃটিশ শক্তির জয়লাভের পর ধীরে ধীরে তারা শুধু এ দেশে চেপেই বসলো না, ভারতবর্ষের পুরাতন সমাজের ভিত্তি ও কাঠামো ধূলিসাৎ করে দিয়ে তারা সৃষ্টি করলো মহামন্বন্তর (১৭৬৯-৭০) যা ছিয়াত্তরের মন্বন্তর নামে পরিচিত। এই মহামন্বন্তরের মহাশ্মশানের ওপরে আত্মপ্রকাশ ঘটলো বিদ্রোহী ভারতবর্ষের: অষ্টাদশ শতকের সন্ন্যাসী বিদ্রোহ (১৭৬৩-৭৮), মেদিনীপুর বিদ্রোহ (১৭৬৩-৬৮) ত্রিপুরার সামশের গাজীর বিদ্রোহ (১৭৬৭-৬৮), সন্দীপের বিদ্রোহ (১৭৬৯), কৃষক-তন্তুবায়ের সংগ্রাম (১৭৭০-৮০), পার্বত্য চট্টগ্রামে চাকমা বিদ্রোহ (১৭৭৬-৮৭; উনিশ শতকের মেদিনীপুরের নায়েক বিদ্রোহ (১৮০৬-১৬), ময়মনসিংহ পরগণার কৃষক বিদ্রোহ (১৮১২), ময়মনসিংহের গারো বিদ্রোহ ১৮৩৭-৮২). ত্রিপুরার কৃষক বিদ্রোহ (১৮৪৪-৯০), সাঁওতাল বিদ্রোহ (১৮৫৫-৫৭) এমনি বহু বিদ্রোহ অনুষ্ঠিত হতে থাকলো। নীল চাষীদের সংগ্রাম শুরু হলো ১৭৭৮ থেকেই। বঙ্গদেশের অধিকাংশ অঞ্চল জুড়ে নীল চাষীদের বিদ্রোহ দেখা দিল ১৮৫৯-৬০ খৃষ্টাব্দে। এই বিদ্রোহের মধ্যে দাঁড়িয়ে মাইকেল মধুসূদন লিখলেন 'পদ্মাবতী' নাটক (১৮৬০) দীনবন্ধু লিখলেন 'নীল দর্পণ নাটক' (১৮৬০) অর্থাৎ সম্পূর্ণ নতুন ধরণের নাটক।

যে সময় এই নীলদর্পণ রচিত হচ্ছে সাহিত্যের দিক থেকেও সেটা ইতিহাসের সন্ধিস্থল: "১৮৫৯-৬০ বাঙ্গালা সাহিত্যে চিরস্মরণীয়—উহা নূতন

পুরাতনের সন্ধিস্থল। পুরাতন দলের শেষ কবি ঈশ্বরচন্দ্র অস্তমিত, নূতনের প্রথম কবি মধুসূদনের নবোদয়।"—(বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়)।

এই নাটক নতুন ইতিহাস রচনা করলো। বঙ্কিমচন্দ্রের ভাষায় "নীলদর্পণ ইউরোপের অনেক ভাষায় অনুবাদিত ও পঠিত হইয়াছিল। এই সৌভাগ্য বাঙ্গলার আর কোনও গ্রন্থেরই ঘটে নাই। গ্রন্থের সৌভাগ্য যতই হউক, কিন্তু যে যে ব্যক্তি ইহাতে লিপ্ত ছিলেন, প্রায় তাঁহারা সকলেই কিছু কিছু বিপদগ্রস্ত হইয়াছিলেন। ইহার প্রচার করিয়া লং সাহেব কারারুদ্ধ হইয়াছেন; সীটনকার অপদস্থ হইয়াছিলেন। ইহার ইংরাজী অনুবাদ করিয়া মাইকেল মধুসূদন দত্ত গোপনে তিরস্কৃত ও অবমানিত হইয়াছিলেন এবং শুনিয়াছি, শেষে তিনি তাঁহার জীবন নির্বাহের উপায় সুপ্রীম কোর্টের চাকরী পর্যন্ত ত্যাগ করিতে বাধ্য হইয়াছিলেন। গ্রন্থকর্তা নিজে কারারুদ্ধ বা কর্মচ্যুত হন নাই বটে, কিন্তু তিনি ততোধিক বিপদগ্রস্ত হইয়াছিলেন।" (দীনবন্ধুর গ্রন্থাবলী'র ভূমিকা, ১৮৭৬ খৃঃ)।

দীনবন্ধুর যে বিপদের কথা এখানে বলা হয়েছে তা হচ্ছে এই যে নীল দর্পণ রচনা কালে মেঘনা নদীতে নৌকাডুবি হয়ে নীল দর্পণের পাণ্ডুলিপি সহ তাঁর সলিল সমাধি ঘটতে চলেছিল। আর বঙ্কিম যা উল্লেখ করেন নি তা হচ্ছে এই যে, আদালত নীল দর্পণের ইংরেজী অনুবাদ প্রচার করার অপরাধে লংসাহেবের ১মাস জেল ও ১০০০ টাকা জরিমানা হয়েছিল। সেই জরিমানার সবটা অর্থই সঙ্গে সঙ্গেই দিয়েছেন কালীপ্রসন্ন সিংহ। 'নীলদর্পণ নাটকে লেখকের নাম ছিল না; লেখা ছিল – নীলকর-বিষধর-দংশন কাতর-প্রজানিকর ক্ষেমঙ্করেণ কেনচিৎ পথিকেনাভিপ্রণীতং।' এই নাটকের যে ইংরেজী অনুবাদ ১৮৬১-এর এপ্রিল মে মাসে প্রকাশিত হয় তাতে অনুবাদকেরও নাম ছিল না। প্রকাশক হিসেবে রেভারেণ্ড জেমস লং-এর নামও ছিল না। গ্রন্থের আখ্যাপত্রে লেখা ছিল : **NILDURPAN/Or/The Indigo Planting Mirror/A Drama/ Translated from the Bengali/By/A Native.** বইটিতে ছাপা ছিল যে কলিকাতার কাশীটোলায় **Printing and Publishing Press**-এর পক্ষে **C. H. Manuel** বইটির মুদ্রাকর। অবশ্য **Rev. James Long** ভূমিকা লিখে তার নীচে নিজ নাম মুদ্রিত করেছিলেন। সুতরাং বইটির প্রকাশ সম্পর্কে কোনও গোল নেই। তবে বঙ্কিমচন্দ্র অনুবাদক হিসেবে মাইকেলের নাম এর সঙ্গে জুড়ে দেওয়ায় অনেকে ইদানীংকালে আপত্তি তুলেছেন। এঁদের বক্তব্য লং সাহেব নিজেই অনুবাদ করে **'A native'**-এর আড়ালে আত্মগোপন করছে

চেয়েছেন অথবা অন্য কেউ অনুবাদ করেছেন—মধুসূদন নন। কারণ, বইটি অনুবাদ [illegible] হয় '৮৬১ [illegible] আর মধুসূদন ব্যারিষ্টারী ত্যাগ করে হাইকোর্টের [illegible] নিযুক্ত হন ১৮৭০ এ। [এ [illegible] ঘোষ 'চতুষ্কোণ' বৈশাখ, ১৩৮০ সংখ্যা দ্রষ্টব্য।]। একমাত্র ব[illegible]মের মন্তব্য ছাড়া মধুসূদন যে অনুবাদক এমন আর কোন প্রমাণ নেই। অনূদিত ইংরেজী বইটীর অনুবাদ রীতি, ভাষা ব্যবহার, শব্দ প্রকরণ কিছুই মধুসূদনের পক্ষে সাক্ষ্য দেয় না।

যাই হোক বইটি অনূদিত হয়ে ইংলণ্ডে প্রেরিত হওয়ায় নীলকরদের কুকীর্তি ভাল ভাবেই ফাঁস হয়ে গিয়েছিল। কিন্তু একথা মনে রাখা দরকার যে, এর ফলে নীলের চাষ বন্ধ হয়নি। নীলের চাষ বন্ধ হয় নীল দর্পণ প্রকাশিত হবার ২০ বছর পরে ১৮৮০তে। কারণ, ইতিমধ্যে জার্মানীতে রাসায়নিক প্রক্রিয়ায় নীল তৈরী হতে শুরু করেছিল এবং নীল চাষ করে আগের মতো মুনাফা হচ্ছিল না। উপরন্তু বাংলায় কৃষক শ্রেণীর মধ্যে ক্রমশ বিক্ষোভ বেড়ে তা বিদ্রোহের রূপ নিচ্ছিল।

## নাট্যকার দীনবন্ধু

নীল দর্পণের নাট্যকার দীনবন্ধু মিত্র ছিলেন সরকারী চাকুরিয়া। সাধারণ মধ্যশ্রেণীর পরিবারের ছেলে। নদীয়া জেলার অন্তর্গত কাঁচড়াপাড়া রেল স্টেশন থেকে কয়েক মাইল দূরে যমুনা নামে এক ক্ষুদ্র নদী পরিবেষ্টিত চৌবেড়িয়া গ্রামে দীনবন্ধু মিত্র জন্মগ্রহণ করেন। দীনবন্ধুর পুত্র ললিতচন্দ্র মিত্রের মতে দীনবন্ধুর জন্মকাল ১২৩৬-এর চৈত্র। (বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় লিখেছেন ১২৩৮)। দীনবন্ধুর পিতা কালাচাঁদ মিত্রের অবস্থা সচ্ছল ছিল না। সামান্য লেখাপড়া শেখার পরই দীনবন্ধুকে জমিদারী সেরেস্তার কাজে যোগ দিতে হয়।

কিন্তু তিনি শীঘ্রই এ কাজ ছেড়ে কলকাতায় চলে আসেন। এখানে দীনবন্ধুর পিতৃব্যের বাড়িতে আশ্রয় পান। পড়াশোনার ইচ্ছা এত প্রবল ছিল যে, এখানে নিয়মিত গৃহকার্য সম্পন্ন করেও তিনি স্কুলে ভর্তি হন। (১৮৬৪ খৃঃ)।

দীনবন্ধুর পিতৃদত্ত নাম 'গন্ধর্বনারায়ণ'। এই সময় দীনবন্ধু নিজেই তাঁর নাম পরিবর্তন করে পছন্দমত 'দীনবন্ধু' নাম গ্রহণ করেন। কলিকাতায় তিনি প্রথমে কলুটোলা ব্রাঞ্চ স্কুলে ভর্তি হন। ঐ স্কুল সে সময়ে হিন্দুকলেজের

শাখা প্রতিষ্ঠান বা হেয়ার সাহেবের স্কুল বলেও পরিচিত ছিল (১৮৭৬-তে ঐ স্কুলেরই নাম হয় হেয়ার স্কুল')। কলুটোলার স্কুল থেকে ১৮৫০-এ দীনবন্ধু জুনিয়ার বৃত্তি পরীক্ষায় বৃত্তি পেয়ে হিন্দু কলেজে ভর্তি হন। ১৮৫১-এ ফোর্থ ক্লাশের পরীক্ষায় আবার তিনি বৃত্তি পান, বাঙলা পরীক্ষায় প্রথম স্থান অধিকার করেন।

১৮৫৩-এর জানুয়ারীতে দীনবন্ধু শিক্ষকতাকর্মের পরীক্ষা দিয়ে কৃতকার্য হন (১৮৫৪-এর এপ্রিল)। তিনি দ্বিতীয় সিনিয়র পরীক্ষা দিয়ে ৩০্ টাকা বৃত্তি লাভ করেন। কিন্তু প্রথম শ্রেণীতে পড়া সম্ভবত তিনি শেষ করতে পারেন নি। কারণ, দেখা যায় যে ১৮৫৫-তে তিনি কলেজ ছেড়ে ১৫০ টাকা বেতনে পাটনায় পোস্ট মাস্টারের পদ গ্রহণ করেন। এখানে উল্লেখযোগ্য যে, ১৯০৫ পর্যন্ত বঙ্গ-বিহার-ওড়িশা নিয়েই ছিল বেঙ্গল প্রেসিডেন্সী। সুখ্যাতির সঙ্গে কাজ করার ফলে তাঁকে ওড়িশা বিভাগের ইন্‌সপেক্‌টিং পোস্ট-মাস্টারের পদ দেওয়া হয়। তাঁর চাকরি যে ধরনের ছিল তাতে তাঁকে অবিরত এক জায়গা থেকে অন্য জায়গায় ঘোরাফেরা করতে হতো। ১৮৫৫ থেকে ১৮৭০ পর্যন্ত অবিরত তাঁকে ঘুরতে হয়।

ওড়িশা থেকে দীনবন্ধু নদীয়া বিভাগে প্রেরিত হন এবং সেখান থেকে ঢাকা বিভাগে। এই পদে অধিষ্ঠিত থাকা অবস্থাতেই যশোহরে বঙ্কিমচন্দ্রের সঙ্গে তাঁর পরিচয় হয় এবং সখ্য গড়ে ওঠে। এই পদে থেকে নানা জায়গায় ঘোরাঘুরির ফলে তিনি দেশের বহু ধরনের লোকের সংস্পর্শে আসেন। আর এই সময়ের মধ্যেই (১৮৬০-৬৭) তাঁর অধিকাংশ নাটক লিখিত এবং প্রকাশিত হয়।

১৮৭১-এ লুসাই যুদ্ধে সরকারী ডাকের সুব্যবস্থার জন্য দীনবন্ধুকে কাছাড়ে পাঠানো হয়। এই কাজ সুষ্ঠুভাবে সম্পন্ন করার পর তাঁকে রায় বাহাদুর উপাধি দান করা হয়। এই সম্মান সম্পর্কে মন্তব্য করতে গিয়ে বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় (পরবর্তীকালে তিনি নিজেও ঐ উপাধি লাভ করেন) বলেছেন—"এই উপাধি যিনি প্রাপ্ত হয়েন, তিনি আপনাকে কতদূর কৃতার্থ মনে করেন বলিতে পারি না। দীনবন্ধুর অদৃষ্টে ঐ পুরস্কার ভিন্ন আর কিছু ঘটে নাই। কেন না, দীনবন্ধু বাঙ্গালি কুলে জন্মগ্রহণ করিয়াছিলেন। তিনি প্রথম শ্রেণীর বেতন পাইতেন বটে, কিন্তু কালসাহায্যে প্রথম শ্রেণীর বেতন চতুষ্পদ জন্তুদিগেরও প্রাপ্য হইয়া থাকে। পৃথিবীর সর্বত্রই প্রথম শ্রেণীভুক্ত গর্দ্দভ দেখা যায়।"

বঙ্কিমচন্দ্রের এরূপ তিক্ত মন্তব্য করার কারণ আছে। দীনবন্ধু যে কর্ম-দক্ষতা দেখিয়েছিলেন তাতে শুধুমাত্র ঐ সম্মানসূচক উপাধি না দিয়ে তাঁকে অন্যভাবে পুরস্কৃত করা হবে—এটাই আশা করা গিয়েছিল। বঙ্কিমচন্দ্রের ভাষায় বলতে গেলে—"দীনবন্ধুর যেরূপ কার্য্যদক্ষতা এবং বহুদর্শিতা ছিল তাহাতে তিনি যদি বাঙালী না হইতেন, তাহা হইলে মৃত্যুর অনেক দিন পূর্বেই তিনি পোষ্টমাষ্টার জেনারেল হইতেন, কালে ডিরেকটর জেনারেল হইতে পারিতেন। কিন্তু যেমন শতবার ধৌত করিলেও অঙ্গারের মালিন্য যায় না, তেমনি কাহারও কাহারও সহস্র গুণ থাকিলেও মালিন্য যায় না।" অর্থাৎ শ্বেতাঙ্গ নন বলেই দীনবন্ধুর ভাগ্যে উচ্চ পদ জোটে নি।

সেই সময় পোস্টমাস্টার জেনারেল ছিলেন মিঃ টুইডি। তিনি দীনবন্ধুর গুণগ্রাহী ছিলেন। তাই টুইডি এবং ডিরেকটর জেনারেল মিঃ হিগ-এর মধ্যে যখন ক্ষমতার দ্বন্দ্ব বাধলো তখন দীনবন্ধু হলেন তার বলি। তাঁকে ১৮৭২-এ বদলি করা হলো ঈস্ট ইণ্ডিয়া রেলওয়ে-এর কাজে, তারপর হাওড়া ডিভিশনে।

দীনবন্ধুর স্বাস্থ্য ভেঙ্গে পড়েছিল; তিনি ছুটি চেয়েও ছুটি পেলেন না। দুরারোগ্য বহুমূত্র থেকে দেখা দিল কার্বাঙ্কল। ১৮৭৩-এ তাঁর মৃত্যু ঘটলো।

দীনবন্ধু যখন হেয়ার স্কুলের ছাত্র সেই সময় থেকেই তিনি সাহিত্য সাধনা শুরু করেন। সম্ভবত তাঁর প্রথম রচনা 'মানব চরিত্র' নামক কবিতা। সেটি ঈশ্বর গুপ্ত সম্পাদিত 'সাধুরঞ্জন' নামক পত্রিকায় প্রকাশিত হয়েছিল। দীনবন্ধু ছিলেন ঈশ্বর গুপ্তের শিষ্যস্থানীয়। শুধু দীনবন্ধু নয়, বঙ্কিমচন্দ্র, রঙ্গলাল বন্দ্যোপাধ্যায় প্রমুখও ঈশ্বর গুপ্তের শিষ্য ছিলেন। কিন্তু দীনবন্ধুর ওপরে ঈশ্বর গুপ্তের প্রভাব পড়েছিল বেশী পরিমাণে।

'দ্বাদশ কবিতা' (১৮৭২), এবং সুরধুনী কাব্য ১ম, ২য় ভাগ (১৮৭১ ও ১৮৭৬) দীনবন্ধুর এই বই এবং আরও কিছু কবিতা অপ্রকাশিত অবস্থায় পাওয়া যায়। প্রকৃতপক্ষে নাটক ও প্রহসনেই তাঁর খ্যাতি। সেগুলি হচ্ছে নীল দর্পণ (১৮৬০), নবীন তপস্বিনী (১৮৬০), বিয়ে পাগলা বুড়ো (১৮৬৬), সধবার একাদশী (১৮৬৬), লীলাবতী (১৮৬৭), জামাই বারিক (১৮৭২), কমলে কামিনী (১৮৭৩)।

**সত্য ঘটনার নাট্যরূপ?**

নীল দর্পণ নাটকে যে অত্যাচারের কাহিনী বিধৃত হয়েছে তা কোনও কাল্পনিক কাহিনী নয়। এইরূপ অত্যাচার তখন চলতো। শুধু তাই নয়,

নীলদর্পণে 'সত্য ঘটনা'ই পাত্রপাত্রীর নাম বদলে লেখা হয়েছে, অন্তত মূল কাহিনী তো বটেই— একথা একাধিক সূত্রে জানা যায়। বঙ্কিমচন্দ্র লিখেছেন— "নীল দর্পণের অনেকগুলি ঘটনা প্রকৃত।" নীলদর্পণের কাহিনীর ঘটনাস্থল স্বরপুর একটি সমৃদ্ধশালী গ্রাম এবং গ্রামের অদূরে বেগুনবেড়ের নীলকুঠি। কুঠির দেওয়ান. আমিন প্রভৃতির সহায়তায় চাষীদের উৎকৃষ্ট জমিতে নীল চাষে বাধ্য করা, দাদন গ্রহণে অনিচ্ছুক চাষীদের ধরে এনে পদাঘাত, 'রামকান্ত'. 'শ্যামচাদ' দ্বারা প্রহার. কুঠির গুদামে চাষীকে আটক করা, পদী ময়রাণীর মত দুশ্চরিত্রার মাধ্যমে কুলনারীকে ফুসলান এবং অসমর্থ হয়ে লাঠিয়ালদেব সাহায্যে ধরে এনে পাশবিক অত্যাচার. ফৌজদারী আদালতে বিচারের প্রহসন—এই সবের মধ্যেই বাস্তব ঘটনার প্রতিফলন রয়েছে। এমন কি ক্ষেত্রমণির ওপরে অত্যাচার একটি সত্য ঘটনার বিবৃতি—একথা বললেও ভুল হবে না। কারণ, হরিশচন্দ্র মুখোপাধ্যায় সম্পাদিত **Hindu Patriot** পত্রিকায় এ সম্পর্কে যে সংবাদটি প্রকাশিত হয়েছিল সেটিকে অবলম্বন করেই দীনবন্ধু নাটকীয় ঘটনা গড়ে তুলেছেন। সংবাদটি এই 'অর্চ্চিবল্ড হিলস্ নামক একজন ইংরেজ কুঠিয়াল এক কৃষক কন্যার সৌন্দর্যে আকৃষ্ট হয়। ঐ কৃষক কন্যার নাম হরমণি। বালিকা যখন একদিন দীঘি হইতে জল আনিবার জন্য বাড়ীর বাহির হয়, তখন অর্চ্চিবল্ডের লোক হরমণিকে জোর করিয়া ধরিয়া তাহার কুঠিতে লইয়া যায় এবং দ্বিপ্রহর পর্যন্ত আটক রাখে।'

এরূপ নির্দিষ্ট ঘটনা ছাড়াও নদীয়াব গুয়াতেলির মিত্র পরিবাবের দুর্দশা, নীল বিদ্রোহের অন্যতম নায়ক দিগম্বর বিশ্বাস বা আরও কিছু লোকের জীবনের বাস্তব ঘটনা নীল দর্পণে বিধৃত হতেই পারে।

নীলকরদের অত্যাচার নিয়ে দীনবন্ধুর নাটক লেখার পূর্ব থেকেই পত্র-পত্রিকায় আলোচনা আরম্ভ হয়েছিল। ১৮৫০-এ তত্ত্ববোধিনী পত্রিকায় নীলকরদের কুকীর্তি প্রকাশ করে এক নিবন্ধ প্রকাশিত হয়। ১৮৫৮-এ হিন্দু প্যাট্রিয়ট প্রেস থেকে "বাপ্ রে বাপ নীলকরের অত্যাচার" শীর্ষক পুস্তিকা প্রকাশিত হয়। অধুনা বাংলাদেশের অন্তর্গত কুমারখালি থেকে প্রকাশিত কাঙাল হরিনাথের 'গ্রাম বার্তা প্রকাশিকায়' এ সম্পর্কে নানা খবর প্রকাশিত হয়। প্যারীচাঁদ মিত্র ( টেকচাঁদ ঠাকুর ) লিখিত 'আলালের ঘরের দুলাল' উপন্যাসে ( ১৮৫৮ ) নীলকরদের অত্যাচারের কথা স্থান পায়। ঈশ্বরগুপ্তও এ সম্পর্কে কবিতা লেখেন। নীল দর্পণ রচনার সময় এ সবই দীনবন্ধুর সামনে ছিল এবং সেই সঙ্গে ছিল তাঁর নিজস্ব অভিজ্ঞতা—বহুদর্শিতা।

## নীল আন্দোলন এবং বাঙালী বুদ্ধিজীবী

আগেই বলা হয়েছে যে. অষ্টাদশ শতকের সন্ন্যাসী বিদ্রোহ থেকে শুরু করে বহু বিদ্রোহ এই বঙ্গভূমে অনুষ্ঠিত হয়। ১৮৫৭ থেকে ১৮৬.-এই তিন বছরের মধ্যে সাঁওতাল বিদ্রোহ, সিপাহী বিদ্রোহ বা মহাবিদ্রোহ এবং নীল চাষীদের বিদ্রোহ, তিনটি বিদ্রোহ দেখা দেয়। এক সাঁওতাল বিদ্রোহেই নিহত হয় ৩০ হাজার সাঁওতাল। এই সব বিদ্রোহই ছিল বৃটিশ শাসনের বিরুদ্ধে সশস্ত্র জাতীয় সংগ্রাম। সিপাহী বিদ্রোহ সম্পর্কে কাল মার্কস বলেছিলেন—"এই প্রথম সিপাহী বাহিনী হত্যা করলো তাদের ইউরোপীয় অফিসারদের; মুসলমান ও হিন্দুরা তাদের পারস্পরিক বিদ্বেষ পরিহার করে মিলিত হয়েছে সাধারণ মনিবদের বিরুদ্ধে। বিদ্রোহ শুধু কয়েকটি অঞ্চলে সীমাবদ্ধ থাকেনি; এবং পরিশেষে ইঙ্গ-ভারতীয় বাহিনীর বিদ্রোহ মিলে গেছে ইংরেজ প্রাধান্যের বিরুদ্ধে বড়ো বড়ো এশীয় জাতিগুলির এক সাধারণ অসন্তোষের সঙ্গে।"

বঙ্গদেশে সর্বপ্রথম নীল চাষ আরম্ভ হয় ১৭৭৭ এ। নীলচাষীদের সংগ্রামও শুরু হয় ১৭৭৮ থেকেই। বাংলাদেশের অধিকাংশ অঞ্চল জুড়ে নীল চাষীদের প্রচণ্ড বিদ্রোহ দেখা দেয় ১৮৫৯ ৬০-এ। এই বিদ্রোহে যোগদান করে প্রায় ৬০ লক্ষ কৃষক। সিপাহী বিদ্রোহের সময় যেমন উচ্চ মধ্যবিত্ত বাঙালী সন্তানরা সেই বিদ্রোহকে সমর্থন বা তার সহযোগিতা করা দূরে থাক. ভারতের মাটিতে ইংবেজ রাজত্বের অবসানের আশঙ্কায় ভীত হয়ে সভাসমিতি ডেকে শাসক শ্রেণীর কাছে আকুল আবেদন জানাচ্ছিলেন—যথা শীঘ্র সম্ভব এ বিদ্রোহ দমন করা হোক, কোম্পানীর রাজত্বে এই 'অবৈধ বিশৃঙ্খলার' অবসান ঘটিয়ে শান্তি ও শৃঙ্খলা' ফিরিয়ে আনা হোক। British Indian Association-এর দক্ষিণামোহন মুখোপাধ্যায় প্রমুখেরা বিদ্রোহীদের "Misguided wretches" বলে গালি দিয়ে লিখেছিলেন, "যে রাজবংশের নুন খেয়েছে তারা তার বিরুদ্ধে বিদ্রোহ করে তারা তাদের মনুষ্যত্বকে কলঙ্কিত করেছে।"। যে ঈশ্বর গুপ্ত বিদেশের ঠাকুর ফেলে স্বদেশের কুকুরকে পুজোর কথা বলেছেন তিনিও অন্যতম বিদ্রোহী ঝান্সীর রাণীকে 'কুলটা' বলে ভৎর্সনা করেছিলেন। অবশ্য ঝাঁন্সীর রাণী সহ বিদ্রোহীদের অভিনন্দন জানাবার মতো কিছু শিক্ষিত লোক যে ছিল না তাও নয়।

নীল চাষীদের ব্যাপারেও একই অবস্থা। রামমোহন. দ্বারকানাথ ঠাকুর, প্রসন্ন ঠাকুর ছিলেন নীল চাষের পক্ষে। রামমোহনের নীলকুঠি ছিল,

দ্বারকানাথও শিলাইদহে নীলকুঠি স্থাপন করে কৃষকদের নীলচাষে বাধ্য করেছিলেন। নীলচাষ সম্পর্কে রামমোহনের বক্তব্য :

As to the indigo planters, I beg to observe that I have travelled through several districts in Bengal and Bihar, and I found the natives residing in the neighbourhood of indigo plantations evidently better-clothed and better-conditioned than those who lived at a distance from such stations. There may be some partial injury done by the indigo-planters, but on the whole, they have performed more good to the generality of the natives of this country than any other class of Europeans whether in or out of the service.

দ্বারকানাথ ঠাকুরও একই রকম কথা বলেছেন। অথচ এই বইতেই আমি অন্যত্র দেখিয়েছি যে ইংরেজ রাজপুরুষেরাও নীলকরদের পক্ষে এমন সাফাই গাইতে পারেন নি। সেকালের ভূম্যধিকারী, বাঙালী ব্যবসায়ী বা মুৎসুদ্দি শ্রেণী নীল বিদ্রোহকে সমর্থন করতে পারেনি—কারণ, এই বিদ্রোহ তাদের শ্রেণী স্বার্থের প্রতিকূল ছিল।

দীনবন্ধু মিত্র এইসব শ্রেণীর মধ্যে পড়েন না। তবে সে যুগের উচ্চমধ্যবিত্ত শ্রেণী থেকে আরম্ভ করে নবোত্থিত বুদ্ধিজীবীদের অধিকাংশই এদেশে বৃটিশ রাজের উপস্থিতি প্রয়োজনীয় মনে করতেন। দীনবন্ধুর মতামতের সঙ্গে এই মতের সামঞ্জস্য ছিল। তবুও তিনি নীল দর্পণ নামে যে নাটক রচনা করলেন তা রাজভক্তিমূলক নয়; বরং তা রাজদ্রোহসূচক। কিন্তু দুঃখের বিষয় যে বৃটিশ চণ্ডনীতিকে তুলে ধরেও তিনি বৃটিশ শাসনের ওপর আস্থা হারাননি। নাটকের ভূমিকাই তার প্রমাণ। ভূমিকায় নীলকরদের ওপর কলঙ্ক কালিমা লেপন করা হলেও মহারাণী ভিক্টোরিয়া এবং তাঁর দ্বারা নিযুক্ত কর্মচারীদের ওপর অগাধ আস্থা স্থাপন করা হয়েছে।

### নীলকর-নীলচাষী 'নীল দর্পণ'

'যশোহর-খুলনার ইতিহাস' রচয়িতা সতীশচন্দ্র মিত্র মহাশয় লিখেছেন, "এই নাটকে (নীলদর্পণ) দীনবন্ধুর তুলিকাপাতে নীলকর পীড়িত বাংলা দেশের এক জীবন্ত চিত্র প্রকটিত হয়।" প্রকৃতপক্ষে এই নাটক প্রকাশের পূর্বে বঙ্গদেশের কৃষকদের দুর্দশার চিত্র ও সংগ্রামের কাহিনী নাটক তো দূরের কথা সাহিত্যের কোনও শাখাতেই স্থান পায়নি। অথচ অত্যাচার চলে আসছিল বহুকাল ধরে।

নীলের চাষ এবং উদ্ভিজ্জ নীল রং প্রস্তুতের আদি স্থান ভারতবর্ষ। সপ্তদশ শতাব্দীর প্রথম থেকেই যে সব জিনিস নিয়ে ইস্ট ইণ্ডিয়া কোম্পানী ব্যবসায় আরম্ভ করে নীল তাদের অন্যতম। লুই বন্নো নামক জনৈক ফরাসী ১৭৭৭ এ বঙ্গদেশে সর্বপ্রথম নীলের চাষ আরম্ভ করেন। পর বৎসর ক্যারেল ব্লুম নামক একজন ইংরেজ নীলকুঠি স্থাপন করে সপারিষদ গভর্ণর জেনারেলের কাছে একটি মেমোরেণ্ডাম দাখিল করে কর্তৃপক্ষকে অবিলম্বে ব্যাপকভাবে নীলের চাষ শুরু করার অনুরোধ জানান। কিন্তু অষ্টাদশ শতাব্দীর মধ্যভাগে শিল্প বিপ্লব আরম্ভ হবার পর ইংলণ্ডে উন্নত বস্ত্রশিল্প গড়ে ওঠার পরেই নীলের চাহিদা বৃদ্ধি পায় এবং বাংলা ও বিহারে ব্যাপকভাবে নীলের চাষ শুরু হয়। যে নীল সেই সময় উৎপন্ন হতো তার সবটাই কোম্পানী কিনে নিত· বাংলাদেশ থেকে প্রতি পাউণ্ড নীল চার আনায় কিনে ইংলণ্ডে পাঁচ থেকে সাত টাকায় বিক্রি করতো। নীলের চাষ এমন লাভজনক হয়ে দাঁড়ায় যে, কোম্পানীর উচ্চপদস্থ কর্মচারারাও চাকরি ছেড়ে দিয়ে নীলকুঠি স্থাপন করে। '১৮১৫—১৬ খৃষ্টাব্দে বঙ্গদেশে ১২৮০০ মন নীল উৎপন্ন হয় এবং সেই সময় থেকে এক বঙ্গদেশই সমস্ত পৃথিবীর নীলের চাহিদা মেটায়।'

প্রথম দিকে নীলকরেরা দেশীয় জমিদারদের প্রলুব্ধ ক'রে প্রজাদের দিয়ে তাঁদের জমিতেই নীল চাষ করাতেন এবং ফসল কিনে দিয়ে নিজেরা নীল রং নিষ্কাষণ করতেন। পরে নিজেরাই জমিদারী কিনে বা ইজারা নিয়ে নীল চাষ করাতে থাকেন। তাঁদের অর্থ ও প্রতিপত্তি বৃদ্ধির সঙ্গে সঙ্গে তাঁরা নিজেদের জমিদারী ছাড়াও অন্যান্য জমিদার ও জোতদারের প্রজাদের জোর ক'রে দাদন বা আগাম টাকা দিয়ে তাদের চুক্তিপত্রে সই করিয়ে নিতেন। এই চুক্তিপত্রে চাষীকে কি পরিমাণ জমিতে নীল বুনতে হবে এবং কি মূল্যে সেই নীল গাছ নীলকরদের নিকট বিক্রয় করবে তা লেখা থাকতো। চাষী কোন কারণে চুক্তির শর্ত পূরণ করতে অসমর্থ হলে তার রেহাই মিলতো না। একবার চুক্তিপত্র স্বাক্ষর করলে আমৃত্যু নীল বুনতে হতো। নীল বপনে অস্বীকার করলে চাষীর ওপরে অবর্ণনীয় অত্যাচার চলতো। স্বীকৃত না হওয়া পর্যন্ত তাকে নীলকরের কুঠীতে বন্দী অবস্থায় শারীরিক যন্ত্রণা সহ্য করতে হতো; পদাঘাত থেকে শুরু ক'রে 'রমাকান্ত' ও 'শ্যামচাঁদ' নামে এক ধরনের চামড়ার তৈরী চাবুকের প্রহারে জর্জরিত হ'তে হতো। এতেও রেহাই ছিল না—নীলকরের পাইক, বরকন্দাজ, লাঠিয়াল

সেই চাষীর বাড়ী ঘর লুঠ করতো, ঘর জ্বালিয়ে দিতো এবং স্ত্রী ও সন্তান-সন্ততিদের পথের ভিখারী ক'রে ছাড়তো। "আঠারো শতকের শেষ ভাগে ভারতে নীল চাষ বিস্তারের সময় ইউরোপীয়েরা এ দেশে এসে ছল দাস মালিকের মনোবৃত্তি নিয়ে। নিরঙ্কুশ স্বৈরতন্ত্রের প্রচণ্ড লোভের সঙ্গে উদ্ভাবনী কল্পনা শক্তি মিলিত হ'য়ে যত প্রকার উপায় আবিষ্কার করতে সক্ষম হয়েছিল, তাঁর প্রত্যেকটিই নীলকর সাহেবেরা এ দেশে প্রয়োগ করেছিল। বাংলাদেশের ফৌজদারী আদালতের সমসাময়িক নথিপত্রই এই একাট্য প্রমাণ বহন করে যে, নীল-চাষ প্রবর্তনের দিনটি থেকে শুরু ক'রে তা একেবারে না উঠে যাওয়া পর্যন্ত যে সমস্ত পন্থায় রায়তদের নীল চাষে বাধ্য করা হ'তো তার মধ্যে ছিল হত্যাকাণ্ড, বিচ্ছিন্নভাবে খুন, ব্যাপকভাবে খুন, দাঙ্গা, লুঠতরাজ, গৃহদাহ, লোক-অপহরণ।"

[ Haran Ch. Chakladar, 'Dawn Magazine,' July 1905. ]

এই অত্যাচারী নীলকরদের বিরুদ্ধে আদালতে বিচার প্রার্থনা করলে সুফল পাওয়ার কোন আশা ছিল না। তখনকার দিনে উচ্চপদে ভারতীয়দের নিযুক্ত করা হতো না। বিশেষভাবে ভারতীয় বিচারকদের ইউরোপীয়দের বিচার করার ক্ষমতা ছিল না। ইংরেজ ম্যাজিস্ট্রেট বা অন্যান্য ইংরেজ বিচারপতির আদালতে নীলকরদের বিরুদ্ধে অভিযোগ এলে বিচারকেরা স্বজাতিপ্রিয়তা বশে নীলকরদের প্রতি পক্ষপাত করতেন—বিচার প্রহসনে পরিণত হতো। সুতরাং সুবিচার তো হতোই না, উপরন্তু নীলকরদের আক্রোশ বেড়ে যেতো এবং চাষীর ঘটতো সর্বনাশ।

এইভাবে নীলকরদের দোর্দণ্ড প্রতাপ অপ্রতিহত হ'য়ে ওঠবার ফলে কোন রূপ দুষ্কার্যই তাদের অকরণীয় রইলো না। সহ্যের সীমা ছাড়িয়ে যাওয়ায় চাষীরাও প্রতিরোধ করতে শুরু করলো। বাংলাদেশের পল্লীপ্রান্তরে নীলকরের ভাড়াটে গুণ্ডাদলের সঙ্গে কৃষকদের অনেক খণ্ডযুদ্ধ হয়েছে এবং অনেক ক্ষেত্রে কৃষকদের আক্রমণের মুখে নীলকরদের পিছু হটতে হয়েছে। Calcutta Review [1848] পত্রিকায় জনৈক ইংরেজ "Planters some 30 years ago" শীর্ষক প্রবন্ধে লিখেছেন—"অসংখ্য ভয়াবহ দাঙ্গা হাঙ্গামার কথা আমরা জানি। মাত্র দু'একটি নয়, এমন শত শত মুখোমুখি সংঘর্ষের দৃষ্টান্ত আমরা উল্লেখ করতে পারি যেখানে দু'জন, তিনজন এমন কি দ'শজনও নিহত হয়েছে এবং সেই অনুপাতে আহতও হয়েছে। অসংখ্য খণ্ডযুদ্ধে 'ব্রজ' ভাষাভাষী ভাড়াটে সৈন্যরা এমন দৃঢ়তার সঙ্গে যুদ্ধ করেছে যে, তা যে-কোন

যুদ্ধে কোম্পানীর সৈনিকদের পক্ষে গৌরবজনক হতো। বহু ক্ষেত্রে নীলকর সাহেব কৃষক লাঠিয়ালদের দ্বারা আক্রান্ত হয়ে তাদের তেজী ঘোড়ার পিঠে চেপে অতি দক্ষতার সঙ্গে পালিয়ে গিয়ে প্রাণ বাঁচিয়েছে। অনেক ক্ষেত্রে কৃষকেরা সশস্ত্র আক্রমণের দ্বারা নীলকুঠি ধূলিসাৎ করে দিয়েছে। অনেক জায়গায় এক পক্ষ বাজার লুট করেছে, তার পরক্ষণেই অপর পক্ষ এসে তার প্রতিশোধ গ্রহণ করেছে।"

এক পক্ষ অসীম শক্তিশালী ছিল সন্দেহ নেই। কিন্তু অপর পক্ষ অর্থাৎ কৃষক শ্রেণী ঐ শক্তির কাছে আত্মসমর্পণ করে নি, তারা মেনে নেয়নি স্থিতাবস্থা। তারা নীলকরদের বিরুদ্ধে কঠিন সংগ্রাম করেছে।

তাদের এই সংগ্রামে মধ্যশ্রেণীর বুদ্ধিজীবীরা সাহায্য করতে তেমন এগিয়ে আসেননি। সে যুগের সংবাদ ও সাময়িকপত্র 'ভাস্কর', 'সংবাদ প্রভাকর' 'সোমপ্রকাশ', 'ইণ্ডিয়া ফিল্ড' প্রভৃতি দূর থেকেই কৃষকদের সহানুভূতি জানিয়েছে, কিন্তু হরিশচন্দ্র মুখোপাধ্যায় তাঁর 'হিন্দু প্যাট্রিয়ট' পত্রিকা নিয়ে নীল চাষীদের পুরোভাগে থেকে নীল চাষীদের পক্ষে যে অগ্নিস্রাবী রচনা প্রকাশ করছিলেন তাতে নীলকর ও সরকার অস্থির হয়ে উঠেছিল। তারা প্রতিশোধও গ্রহণ করেছিল হরিশচন্দ্রের বিরুদ্ধে। তাঁরা তাঁর বিরুদ্ধে ১০হাজার টাকা খেসারতের মোকদ্দমা করে, হরিশচন্দ্রের অকালমৃত্যু ঘটে; তার নিঃস্ব পত্নী কোনও ক্রমে বাসগৃহ রক্ষা করেন। সেদিন এই বঙ্গভূমির কোনও সহৃদয় ব্যক্তিই তাঁর পাশে দাঁড়ান নি।

**নাটকের উৎস—"সর্বব্যাপিনী সহানুভূতি"**

চাকরি সূত্রে দীনবন্ধু মিত্রের ব্যাপক অভিজ্ঞতা হয়েছিল। কিন্তু শুধু অভিজ্ঞতাই মানুষকে শিল্পী করে না। অভিজ্ঞতা ও বহুদর্শিতার সঙ্গে দীনবন্ধুর ছিল শিল্পজনোচিত সহানুভূতিশীল মন। বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় বলেছেন – "দীনবন্ধু পরের দুঃখে নিতান্ত কাতর হইতেন, নীল দর্পণ এই গুণের ফল। তিনি বঙ্গদেশের প্রজাগণের দুঃখ সহৃদয়তার সহিত সম্পূর্ণরূপে অনুভব করিয়াছিলেন বলিয়াই নীল দর্পণ প্রণীত ও প্রচারিত হইয়াছিল।"

দেশপ্রেমে উদ্বুদ্ধ হয়ে নাট্যকার "সর্বব্যাপিনী সহানুভূতি" বলে নাটকটি রচনা করেছেন। একথাও ঠিক নিজে সরকারী চাকুরে হয়েও ইংরেজ শাসক শক্তি ও তাদের জাতি-গোষ্ঠীর অত্যাচার ও অবিচারের সমালোচনামূলক নাটক দীনবন্ধুই প্রথম রচনা করেন। নীলকরদের অত্যাচারের কাহিনী যাতে লোকের মনে গভীরভাবে রেখাপাত করে সম্ভবত সেই জন্যে একের পর এক

মৃত্যুর দৃশ্য সংযোজন করা হয়েছে: ক্ষেত্রমণি, গোলকচন্দ্র, নবীনমাধব-এর মৃত্যু, পরে নবীনের মৃত্যুতে তাঁর মা সাবিত্রীর মস্তিষ্ক বিকৃতি এবং এই উন্মাদিনী কর্তৃক কনিষ্ঠ পুত্রবধূ সরলতাকে বীভৎসভাবে হত্যা এবং শেষ পর্যন্ত সাবিত্রীর মৃত্যু।

নাটকটি প'ড়ে বা এর অভিনয় দেখে লোকের মনে নীলকরদের প্রতি ঘৃণার সৃষ্টি হয়—কিন্তু রোদন ও মৃত্যু ছাড়া তাদের হাত থেকে অব্যাহতির অন্য কোনও পথ আছে, তা মনে হয় না। অথচ নীলকর সাহেবদের বিরুদ্ধে চাষীদের বিদ্রোহই যে নীলকর অত্যাচার বন্ধের অন্যতম কারণ, এটা ঐতিহাসিক সত্য। শিশিরকুমার ঘোষ এই বিদ্রোহকে বিপ্লবই আখ্যা দিয়েছিলেন। "এই নীলবিদ্রোহই সর্বপ্রথম দেশের লোককে রাজনৈতিক আন্দোলনের ও সংঘবদ্ধ হবার প্রয়োজনীয়তা শিক্ষা দিয়েছিল। বস্তুত বাংলা-দেশে বৃটিশ রাজত্বকালে নীল-বিদ্রোহই প্রথম বিপ্লব।"

## নীল বিদ্রোহের তাৎপর্য

১৮৫৯ থেকেই বিদ্রোহের সূচনা। বিদ্রোহের প্রথম স্তর ছিল শাসকগোষ্ঠীর মানবিকতা ও ন্যায়বোধের কাছে আবেদনের স্তর; দ্বিতীয় স্তরে দেখা যায় নীলচাষে অস্বীকৃতি। পুলিশ ও সামরিক বাহিনীর সাহায্যে কৃষকদের জোর ক'রে নীলচাষে বাধ্য করার প্রচেষ্টার সঙ্গে সঙ্গেই চাষীদের সশস্ত্র অভ্যুত্থান শুরু হয়। শাসকেরা ভীত হয়ে ১৮৬০-এর ৩১ শে মার্চ নীলচাষীদের বিক্ষোভ তদন্ত করার জন্য 'নীল কমিশন' ( Indigo Commission ) গঠন করেন। কমিশনের রিপোর্ট প্রকাশিত হবার পর এই মর্মে আইন বিধিবদ্ধ হয় যে, কোনও নীলকরই আর রায়তদের ইচ্ছার বিরুদ্ধে বলপূর্ব্বক চাষীদের দ্বারা নীলের চাষ করাতে পারবে না, নীলের চাষ করা চাষীদের সম্পূর্ণ ইচ্ছাধীন ব্যাপার। এই ঘোষণা দ্বারা নীল বিদ্রোহীদের জয় সূচিত হয়।

এই ঘোষণা করা ছাড়া সরকারের সেদিন আর উপায় ছিল না। বিদ্রোহের তাৎপর্য তাঁরা ভালভাবেই উপলব্ধি করেছিলেন। তদানীন্তন লেফ্‌টেনান্ট গভর্ণর গ্রাণ্ট এর সতর্কবাণী এ প্রসঙ্গে উল্লেখযোগ্য: "শত সহস্র মানুষের বিক্ষোভের এই প্রকাশ, যা আমরা বঙ্গদেশে প্রত্যক্ষ করছি, তাকে কেবল রং-সংক্রান্ত অতি সাধারণ বাণিজ্যিক প্রশ্ন না ভেবে গভীরতর গুরুত্বসম্পন্ন সমস্যা ব'লে যিনি ভাবতে পারছেন না, তিনি আমার মতে সময়ের ইংগিত অনুধাবন করতে মারাত্মক ভুল করছেন।"

"আইনের বিপক্ষে নীলচাষের স্বপক্ষে জগতের কোন শক্তিই আর বেশী

দিন এ ব্যবস্থাকে সমর্থন করতে পারে না। ন্যায়ের নির্দেশ উপেক্ষা ক'রে সরকার যদি এরূপ কোনও নীতি অনুসরণের চেষ্টা করতো, তাহলে এক বিপুল কৃষক-অভ্যুত্থান বিদ্যুৎ গতিতে সরকারের শাস্তি বিধান করতো। আর সেই কৃষক-অভ্যুত্থান ভারতের ইউরোপীয় ও অন্যান্য মূলধনের পক্ষে যে সাংঘাতিক ধ্বংসাত্মক পরিণতি ডেকে আনতো তা যে কোনও লোকের চিন্তার বাইরে।"

লেফ্‌টেনান্ট গভর্ণর গ্রান্ট নীল চাষীদের বিক্ষোভের মধ্যে যে "সময়ের ইংগিত" লক্ষ্য করেছিলেন 'নীলদর্পণে'র রচয়িতা তা করেননি এবং কৃষকদের সংঘবদ্ধ শক্তির ওপরেও তাঁর বিশ্বাস ছিল না। বরং ইংরেজ শাসকদের ওপরই তার আস্থা ছিল পূর্ণমাত্রায়। এর প্রমাণ নীলদর্পণ নাটকের ভূমিকা। নাট্যকার "নীলকর নিকর করে' নীলদর্পণ অর্পণ ক'রে বলেছেন, "এক্ষণে তাহারা নিজ নিজ মুখ সন্দর্শন পূর্বক তাহাদিগের ললাটে বিরাজমান স্বার্থপরতা কলঙ্কতিলক বিমোচন করিয়া তৎপরিবর্তে পরোপকার শ্বেত চন্দন ধারণ করুন, তাহা হইলেই আমার পরিশ্রমের সাফল্য। নিরাশ্রয় প্রজাব্রজের মঙ্গল এবং বিলাতের মুখ রক্ষা হয়। হে নীলকরগণ! তোমাদের নৃশংস ব্যবহারে প্রাতঃস্মরণীয় সিডনী, হাইয়ার্ড, হল্ প্রভৃতি মহানুভব দ্বারা অকলঙ্ক ইংরেজকুলে কলঙ্ক রটিয়াছে।"

দর্পণে মুখ নিরীক্ষণ করে নীলকর সাহেবরা যদি 'অকলঙ্ক ইংরেজকুলে' আরোপিত কলঙ্ক অপনোদনে রাজী না হয়, তা হ'লে নাট্যকারের বিশ্বাস সাম্রাজ্যবাদী শাসকেরা নিশ্চয়ই এই মহৎ কাজে অগ্রসর হবেন। শাসক-শক্তির উপর পরিপূর্ণ বিশ্বাস নিয়েই ভূমিকায় নাট্যকার লিখেছেন: "প্রজাবৃন্দের সুখ সূর্যোদয়ের সম্ভাবনা দেখা যাইতেছে। দাসী দ্বারা সন্তানকে স্তন্যদুগ্ধ দেওয়া অবৈধ বিবেচনায় দয়াশীলা প্রজাজননী মহারাণী ভিক্টোরিয়া প্রজাদিগকে স্বক্রোড়ে লইয়া স্তনপান করাইতেছেন। সুধীর সুবিজ্ঞ সাহসী উদার চরিত্র ক্যানিং মহোদয় গভর্ণর জেনারেল হইয়াছেন। প্রজার দুঃখে দুঃখী, প্রজার সুখে সুখী, দুষ্টের দমন, শিষ্টের পালন, ন্যায়পরায়ণ গ্রান্ট মহামতি লেফ্‌টেনান্ট গভর্ণর হইয়াছেন এবং ক্রমশ: সত্যপরায়ণ ইডেন, হার্সেল প্রভৃতি রাজকার্য পরিচালকগণ শতদল স্বরূপে সিভিল সারভিস-সরোবরে বিকশিত হইতেছেন। অতএব ইহা দ্বারা স্পষ্ট প্রতীয়মান হইতেছে, নীলকর দুষ্টরাহুগ্রস্ত প্রজাবৃন্দের অসহ্য কষ্ট নিবারণার্থে উক্ত মহানুভবগণ যে অচিরাৎ সুবিচাররূপ সুদর্শনচক্র হস্তে গ্রহণ করিবেন, তাহার সূচনা হইতেছে।"

এই ভাবে নাটকের ভূমিকায় নাট্যকার স্পষ্টই বলছেন যে, মুষ্টিমেয় নীলকর খারাপ হতে পারে, ইংরেজ জাতি কলঙ্কশূন্য।

সর্বোপরি ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর হাত থেকে মহারাণী ভিক্টোরিয়া যখন ভারতেব শাসনভার গ্রহণ করেছেন এবং তাঁর সাক্ষাৎ প্রতিনিধিরা যখন দেশ শাসন করছেন তখন সুবিচার পাওয়া যাবে। মহাবাণী, গভর্ণর জেনারেল এবং সিভিল সার্ভিসের উপর এরূপ অগাধ বিশ্বাস যাঁর, তিনি যে নিযাতিত চাষীদের বিদ্রোহেব মধ্যে মুক্তির সন্ধান কববেন না—এটা অবধারিত।

## বিদ্রোহ নাটকের ভিত্তি নয়

দীনবন্ধু তাই বিদ্রোহকে ভিত্তি ক'রে নাটক রচনা করলেন না। তাঁর নাটকে বিষ্ণুচরণ ও দিগম্বর বিশ্বাস প্রমুখ নীল বিদ্রোহেব নায়কদের চিত্র আমরা পেলাম না। অবশ্য তাঁর নাটকে মৃত্যুর ঘনঘটা ও অসহায় রোদনের বন্যার মধ্যেও কিছু আলোয় আভাষ পাওয়া যায়। নাটকের অন্যতম চরিত্র 'স্বরপুর কেশরী' বা 'পুরুষসিংহ' নবীনমাধব তাঁর পুরুষত্বের পরিচয় রেখেছেন, তিনি বড় সাহেবেব অকথ্য গালাগাল এবং হাঁটুতে জুতোব ঠোকর নির্বিবাদে হজম করেন।ন সাহেবের বুকে পদাঘাত কবে উপযুক্ত জবাব দিয়েছেন [পঞ্চম অঙ্ক—দ্বিতীয় গভাঙ্ক]। তাছাড়া রয়েছে তোরাপ চরিত্র। গভবতী যুবতী ক্ষেত্রমণির ওপর বোগ সাহেবের পাশবিক অত্যাচারের উপযুক্ত জবাব দিয়েছে তোরাপ [৩অ, ৩গ], তোরাপের সঙ্গে ছিলেন পবোপকারী নবীন মাধব। রোগ এব কবল থেকে ক্ষেত্রমণিকে ছাড়িয়ে নিয়ে নবীনমাধব বোগ-কে নীতি উপদেশ দিয়েছেন—"রে নরাধম, নীচবৃত্তি নালকর, এই কি তোমার খৃষ্টান ধর্মের জিতেন্দ্রিয়তা? এই কি তোমার খৃষ্টানেব দয়া, বিনয়শীলতা? আহা আহা, বালিকা, অবলা, অন্তর্বত্নী কামিনীর প্রতি এইরূপ নির্দয় ব্যবহার? মধ্যবিত্ত শ্রেণীর ভদ্রযুবকের মতই এই উপদেশ। কিন্তু কৃষকের ছেলে তোরাপ জানে এই শ্রেণীর লোকের জন্যে প্রকৃত দাওয়াই কি: 'গলদেশ ধ'রে চপেটাঘাত', 'গলা টিপে ধরা', 'হাঁটুর গুঁতো', 'কান মলন'—এর কম কিছু তোরাপ চিন্তা করতে পারেনি তার শ্রেণী-শত্রুকে শায়েস্তা করার জন্যে। নবীন মাধবকে তোরাপ ঠিকই বলেছে: বড় বাবু, সমিন্দির কি এমান আছে তা ধরম কথা শোনাবে, ও ঝ্যামন কুকুর, মুই তেম্নি মুগুর, সমিন্দির ঝ্যামন চাবালি, মোর তেম্নি হাতের পোঁচা।"

এই দৃশ্য ছাড়া আর সর্বত্রই কৃষক ও তাদের সহযোগীরা নীলকর সাহেবদের অসহায় শিকার। ইতিহাসের দিকে না তাকিয়ে নাট্যকারের কাহিনীর দ্বারা

চালিত হয়ে আবার নাট্যকারের সমালোচনা করেছেন এ-যুগের কয়েকজন সমালোচক। তাঁরা ট্র্যাজেডি বিচার প্রসঙ্গে বলেছেন—'এই নাটকে যে দ্বন্দ্ব তাতে সাস্‌পেন্স থাকতে পারে না। কারণ একদিকে প্রবল পরাক্রান্ত ইংরেজ অন্যদিকে অসহায় দুর্বল কৃষক।' কিন্তু যে-সমাজে তোরাপের মত লোক আছে সেই সমাজকে অত অসহায় ও দুর্বল ক'রে তোলবার প্রয়োজন ছিল না। তা ছাড়া বহু কৃষক-বিদ্রোহের চিত্র দীনবন্ধুর সামনেই ছিল। সর্বোপরি যে সময়ে দীনবন্ধু নাটক লিখেছেন সেই সময়ে নীলচাষীদের বিদ্রোহ দেখে শাসকশ্রেণী কতটা আতঙ্কিত হয়েছিল লর্ড ক্যানিং-এর উক্তিই তার প্রমাণ: "নীলচাষীদের বর্তমান বিদ্রোহ আমার মনে এমন উৎকণ্ঠা জাগিয়েছিল যে, দিল্লীর ঘটনার [ক্যানিং এখানে ১৮৫৭-এর সিপাহী বিদ্রোহের কথাই উল্লেখ করেছেন—লেঃ] সময়েও আমার মনে ততটা উৎকণ্ঠা জাগেনি। আমি সব সময়ে ভেবেছি যে, কোনও নির্বোধ নীলকর যদি ভয়ে বা রেগে গিয়ে একটিও গুলি ছোঁড়ে তাহ'লে সেই মুহূর্তে দক্ষিণ বাংলার সব কুঠিতে আগুন জ্বলে উঠবে।"

যে বিদ্রোহ দেখে শাসকশ্রেণী এমন আতঙ্কিত সেই শাসক শ্রেণীকে সর্বশক্তিমান এবং চাষীদের তাদের অসহায় শিকার-রূপে চিত্রিত করার কি কারণ থাকতে পারে?

## বিদ্রোহ ভীতি

উপরোক্ত প্রশ্নের এক কথায় জবাব—বিদ্রোহ ভীতি। এই ভীতি 'জমীদার দর্পণে'র লেখক ও নীল দর্পণের লেখক দু'জনদেরই থাকার কথা। প্রকৃতপক্ষে উনবিংশ শতাব্দীর বাঙালী বুদ্ধিজীবীদের মধ্যে স্বাভাবিক মানবতা বোধ থাকলেও বিদ্রোহকে এঁরা ভয় পেতেন। তাঁরা জানতেন কৃষক বিদ্রোহ শুধু সাম্রাজ্যবাদী শাসনকেই উৎখাত করে থামবে না, সেই সাম্রাজ্যবাদ আত্ম-প্রতিষ্ঠার জন্যে যে সহযোগী সমাজের পত্তন করেছিল তারও ভিত্তি ধ্বংস ক'রে দেবে। এই সব বুদ্ধিজীবীরা যে সমাজ থেকে এসেছিলেন সেই সমাজের একাংশই একদিন "নিজের এলাকায় রাজার জাতকে ডেকে এনে জমি দিয়ে বসিয়েছেন।" ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর সনদে বঙ্গদেশে ইংরেজদের জমি ক্রয়ের অধিকার দানের পর অনেক নীলকর জমি কিনে বড় বড় জমীদারী স্থাপন করেছিল এবং বাঙালী জমীদাররা প্রতিদ্বন্দ্বী জমীদারদের জব্দ করার জন্যে এবং অর্থের লোভে নীলকরদের এনে বসিয়েছিলেন।

বঙ্কিমচন্দ্রও যে প্রথম দিকে 'নীল দর্পণ'-এর নিন্দা ক'রেছেন তা এই শ্রেণীর চেতনার তাগিদে। তিনি 'নীল দর্পণ'-এর নিন্দা ক'রে লিখেছিলেন – "নীল দর্পণকার প্রভৃতি যাঁহারা সামাজিক কু-প্রথার সংশোধনার্থ নাটক প্রণয়ন করেন—আমাদিগের বিবেচনায় তাঁহারা নাটকের অবমাননা করেন। নাটকের উদ্দেশ্য গুরুতর—যে সকল নাটক এইরূপ উদ্দেশ্যে প্রণীত হয়, সে সকলকে আমরা নাটক বলিয়া স্বীকার করিতে পারি না। কাব্যের উদ্দেশ্য সৌন্দর্য্য সৃষ্টি, সমাজ সংস্কার নহে। মুখ্য উদ্দেশ্য পরিত্যক্ত হইয়া সমাজ সংস্কারণাভি-প্রায়ে প্রণীত হইলে নাটকের নাটকত্ব থাকে না।"

মজার ব্যাপার এই যে, যে বঙ্কিমচন্দ্র 'আর্টের জন্যই আর্ট' –এই থিওরি ধরে নীল দর্পণের নিন্দা করছেন, তিনিই পরে ওই থিওরির ওপরে দাঁড়িয়েই 'নীল দর্পণ'-এর প্রশংসা করেছেন—"সমাজ সংস্করণকে মুখ্য উদ্দেশ্য করিলে কাজেই কবিত্ব নিষ্ফল হয়। কিন্তু নীল দর্পণ-এর উদ্দেশ্য এবংবিধ হইলেও কাব্যাংশে তাহা উৎকৃষ্ট।"

বঙ্কিমের এই পরস্পরবিরোধী আচরণের কারণ হচ্ছে এই যে, নীল দর্পণের জনপ্রিয়তা যখন বৃদ্ধি পেল এবং নীলবিদ্রোহের যখন অবসান ঘটলো, তখন বঙ্কিমেব আতঙ্কও চলে গেল এবং তিনি নীল দর্পণের প্রশংসায় পঞ্চমুখ হতে পারলেন।

## নীলদর্পণে ট্র্যাজেডির আদর্শ

'নীল দর্পণ,' 'জমীদার দর্পণ' এবং 'চা-কর দর্পণ'—কোনটিই মঞ্চ-সাফল্যের দিকে লক্ষ্য করে রচিত হয়নি এবং নাটকের রীতিনীতি সঠিকভাবে অনুসরণ করে নাট্যকারেরা নাট্য-সাহিত্যও রচনা করতে চাননি। তাঁদের উদ্দেশ্য ছিল নাটকের মাধ্যমে অত্যাচার ও অবিচারের চিত্র তুলে ধরা। অবশ্য নীল দর্পণ মঞ্চ-সাফল্য লাভ করেছিল ; তবে নাটক রচিত হবার ১২ বছর পরে। ১৮৭২-এর ৭ ডিসেম্বর এই নাটক দিয়ে সাধারণ রঙ্গালয় উদ্বোধন করা হয়।

নীল দর্পণ ট্র্যাজেডি হিসেবে বিচার করতে গিয়ে নানা মতামত এসে পড়ে। কেউ কেউ বলেছেন নীল দর্পণ নাটক নয়, নাট্য-চিত্র। অর্থাৎ কতকগুলি নাটকীয় ঘটনা একসঙ্গে জুড়ে দেওয়া হয়েছে। কেউ বলেছেন এটা একেবারে মেলোড্রামা। "নীল দর্পণের উপসংহারে মৃত্যুর ঘনঘটা নাটকটির ট্র্যাজেডিকে অবাস্তব করিয়া দিয়াছে।" (বাংলা সাহিত্যের ইতিহাস, ২য় খণ্ড, সুকুমার সেন, পৃঃ ৫৮)। অজিতকুমার ঘোষ বলেছেন—"যেখানে মৃত্যু এত

সুলভ এত সহজ সেখানে মৃত্যু আমাদের দুঃখের উদ্রেক করে না, আতঙ্কও সঞ্চার করে না।" (বাংলা নাটকের ইতিহাস, পৃঃ ৩৩২), P. Guha Thakurta তাঁর The Bengali Drama-তে লিখেছেন—"The fact is that in Nildarpan, what Dina Bandhu attempted to deal only with what he himself thought to be true, in its most naked and unvarnished form without the slightest regard for dramatic fitness or propriety."

দীনবন্ধু যখন নাটক লিখলেন তখন নাটকের ইউরোপীয় আদর্শ-এর সঙ্গে এদেশের বেশ পরিচয় হয়েছে, মধুসূদন নাটক লিখেছেন। কিন্তু তিনি গ্রীক বা শেকস্‌পীয়র কাউকেই ঠিকমতো অনুসরণ করলেন না। আবার সংস্কৃত নাটকের আদর্শও রক্ষা করলেন না। তৃতীয় অঙ্কের তৃতীয় দৃশ্যে ক্ষেত্রমণি উদ্ধারের সঙ্গে সঙ্গে নাটক শেষ করে দিলে এবং ঐখানেই সাহেবের ঘুষিতে ক্ষেত্রমণির মৃত্যু ঘটালে জমাট ট্র্যাজেডি হতে পারতো। এর পরে শুধু পর পর মৃত্যুর ঘটনা এবং উন্মাদ হয়ে যাওয়ার দৃশ্য রচনা করে পাঠক বা দর্শকদের সহানুভূতি আকর্ষণের চেষ্টা হয়েছে। নাটকটি যদি ব্যক্তির ট্র্যাজেডি না হয়ে একটা গ্রামের ট্র্যাজেডি হয়ে থাকে তা হলেও বলবো যে কতকগুলি ট্র্যাজিক ঘটনার সমাবেশ নাটককে ট্র্যাজেডিতে রূপান্তরিত করে না। দীনবন্ধু পাশ্চাত্য ট্র্যাজেডির আদর্শেই তাঁর নাটকের কাঠামো রচনা করার চেষ্টা করেছেন। কিন্তু তাঁর সৃষ্ট চরিত্রগুলিতে অন্তর্মুখী সংগ্রামের একান্ত অভাব। যদিও বাস্তব চরিত্র থাকলেও অনেক চরিত্রই আদর্শায়িত। বহির্সংগ্রামও তীব্র নয়। সব মিলে নীল দর্পণ একটি বেদনাদায়ক কাহিনী হয়েছে—সার্থক ট্র্যাজেডি হয়নি।

## নীলদর্পণের সংলাপ

নাটকের অন্যতম বিষয় সংলাপ। এই সংলাপের মধ্য দিয়ে যেমন চরিত্রের বিকাশ ঘটে, তেমনি ঘটনাও এগিয়ে চলে। সংলাপ যেমন চরিত্রগুলির বাইরের পরিচয়কে স্পষ্ট করে, তেমনি তাদের অন্তর্জীবনকেও উদ্‌ঘাটিত করে।

দীনবন্ধু যখন তাঁর 'নীল দর্পণ'-এর জন্য সংলাপ রচনা করছেন তখন বাংলা গদ্যের পাদরী-পণ্ডিতী যুগ শেষ হয়ে বিদ্যাসাগরের আদর্শ এবং প্যারীচাঁদ মিত্র ও কালীপ্রসন্নের আদর্শ ক্রমান্বয়ে আসছে। একথা ঠিক যে দীনবন্ধুর সময়ও কোন আদর্শ (সাধু) ভাষা ভালভাবে সৃষ্টি হয়নি। সেই জন্য তিনি তাঁর

নাটকে একই ভাষা ব্যবহার করতে পারেন নি—একথা কেউ কেউ বলতে চেয়েছেন। কিন্তু ভাল ভাবে দেখলেই বোঝা যাবে যে, তিনি নাটকের ভাষার ক্ষেত্রে সংস্কৃত নাটককে অনুসরণ করার চেষ্টা করেছেন অর্থাৎ রাজা-রাণী, স্ত্রী-পুরুষ, অফিসার, সাধারণ কর্মী—এই সব চরিত্রানুযায়ী যেমন সংস্কৃত নাটকে ভাষা নির্ধারিত হয় দীনবন্ধুও সেই চেষ্টা করেছেন।

নীল দর্পণে নিম্নবর্ণের পাত্র-পাত্রীর অবলম্বন হলো যশোহর-খুলনার গ্রাম্য কথ্য ভাষা। অন্যদিকে ভদ্রশ্রেণীর সব চরিত্রের মুখেও যে তিনি পণ্ডিতী সাধুভাষা দিয়েছেন তা নয়। এ ক্ষেত্রেও সংস্কৃত নাটকের মতো ভদ্রশ্রেণীর পুরুষদের মুখে পণ্ডিতী ভাষা দিয়েছেন এবং ঐ শ্রেণীর মহিলাদের মুখে পুরোপুরি পণ্ডিতী ভাষা না দিয়ে মিশ্র ভাষা দিয়েছেন। আবার সাহেব চরিত্র-এর ক্ষেত্রেও তাদের উপযোগী মিশ্র ভাষা দেওয়া হয়েছে। চরিত্রগুলি যাতে বিকশিত হতে পারে সেইভাবেই ভাষা প্রয়োগ করা হয়েছে। কিন্তু পণ্ডিতী ভাষার ফলে উচ্চবর্ণের পুরুষ চরিত্র যে কৃত্রিম ও আড়ষ্ট হয়েছে সে বিষয়ে সন্দেহ নেই।

দেশের জনসাধারণের সঙ্গে অল্প পরিচয় বা আংশিক পরিচয়ের ফলে এমন ঘটেনি। জনসাধারণের সঙ্গে তাঁর পরিচয় কর্মসূত্রেই ছিল ব্যাপক। কিন্তু ভাষা ব্যবহারের ক্ষেত্রে তিনি তাঁর পূর্ববর্তী কেতাবী আদর্শ অনুসরণ করতে চেষ্টা করার ফলেই এটা ঘটেছে। তিনি ভদ্র চরিত্রগুলিকে আদর্শ মানব-মানবী হিসেবে গড়ে তোলবার চেষ্টা করেছেন। তাদের আচার আচরণ কৃত্রিম মুখের ভাষা আড়ষ্ট ও রসবর্জ্জিত। এদের মধ্যে প্রাণের স্বতস্ফূর্ত প্রকাশ নেই। অন্যদিক থেকে দেখলে নিম্নশ্রেণীর মানুষগুলির মুখে গ্রাম্য-মানুষের সহজ ভাষা আরোপিত হওয়ায় সে চরিত্রগুলি অধিকতর জীবন্ত হয়ে উঠেছে।

অনেকে এই নিম্নশ্রেণীর চরিত্রের ব্যবহৃত ভাষা সম্পর্কে রুচির প্রশ্ন তুলেছেন। কারণ এই সব চরিত্র যে ভাষা ব্যবহার করেছে ভদ্রব্যক্তিদের বিচারে তা কোনও কোনও ক্ষেত্রে শালীনতার সীমা অতিক্রম করে গেছে। এই ধরনের সমালোচকের উপযুক্ত জবাব দিয়েছেন বঙ্কিমচন্দ্র : "তোরাপের ভাষা ছাড়িলে তোরাপের রাগ আর তোরাপের মত থাকে না. আদুরীর ভাষা ছাড়িলে আদুরীর তামাসা আর আদুরীর তামাসার মতো থাকে না।"

সমাজের সব স্তরে একই ভাষার প্রচলন থাকে না; তাই বিভিন্ন শ্রেণীকে একই সঙ্গে নাটকে উপস্থিত করলে সেই সব শ্রেণীর বিশেষ বিশেষ ধরনের

ভাষার প্রয়োগে বাস্তব চরিত্র গড়ে তোলার সুবিধা হয়। সেটা করতে গিয়ে 'শালীনতার' বিচার অর্থহীন। কৃত্রিম পরিবেশ যেমন বাস্তবতার সহায়ক নয়, তেমনি কৃত্রিম ভাষাও চরিত্র পরিস্ফুটনের পক্ষে উপযোগী নয়।

## বঙ্কিমচন্দ্রের আলোচনা

[দীনবন্ধু মিত্রের জীবন ও সাহিত্য সম্পর্কে প্রথম আলোচনা করেন তাঁর সবচেয়ে প্রিয় বন্ধু ঔপন্যাসিক বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়। সাহিত্য সম্পর্কে আলোচনাটিতে বঙ্কিমের নিজস্ব মতামত ব্যক্ত হলেও তা নানা কারণে উল্লেখযোগ্য। এখানে তাই সেটি সম্পূর্ণ উদ্ধৃত করা হলো—সম্পাদক]

যে বৎসর ঈশ্বরচন্দ্র গুপ্তের মৃত্যু হয়, সেই বৎসর মাইকেল মধুসূদন দত্ত-প্রণীত "তিলোত্তমাসম্ভব" কাব্য 'রহস্যসন্দর্ভে' প্রকাশিত হইতে আরম্ভ হয়। ইহাই মধুসূদনের প্রথম বাঙ্গালা কাব্য। তার পর-বৎসর দীনবন্ধুর প্রথম গ্রন্থ "নীল দর্পণ" প্রকাশিত হয়।

সেই ১৮৫৯।৬০ সাল বাঙ্গালা সাহিত্যে চিরস্মরণীয়—উহা নূতন-পুরাতনের সন্ধিস্থল। পুরাতন দলের শেষ কবি ঈশ্বরচন্দ্র অস্তমিত, নূতনের প্রথম কবি মধুসূদনের নবোদয়। ঈশ্বরচন্দ্র খাঁটি বাঙ্গালী, মধুসূদন ডাহা ইংরাজ। দীনবন্ধু ইঁহাদের সন্ধিস্থল। বলিতে পারা যায় যে, ১৮৫৯।৬০ সালের মত দীনবন্ধুও বাঙ্গালা কাব্যের নূতন-পুরাতনের সন্ধিস্থল।

দীনবন্ধু ঈশ্বর গুপ্তের এক জন কাব্য-শিষ্য। ঈশ্বর চন্দ্রের কাব্য-শিষ্যদিগের মধ্যে দীনবন্ধু গুরুর যতটা কবি-স্বভাবের উত্তরাধিকারী হইয়াছিলেন, এত আর আর কেহ নহে। দীনবন্ধুর হাস্যরসে যে অধিকার, তাহা গুরুর অনুকারী। বাঙ্গালীর প্রাত্যহিক জীবনের সঙ্গে দীনবন্ধুর কবিতার যে ঘনিষ্ঠ সম্বন্ধ, তাহাও গুরুর অনুকারী। যে রুচির জন্য দীনবন্ধুকে অনেকে দুষিয়া থাকেন, সে রুচিও গুরুর।

কিন্তু কবিত্ব-সম্বন্ধে গুরুর অপেক্ষা শিষ্যকে উচ্চ আসন দিতে হইবে। ইহা গুরুরও অগৌরবের কথা নহে। দীনবন্ধুর হাস্যরসে অধিকার যে ঈশ্বর গুপ্তের অনুকারী বলিয়াছি, সে কথার তাৎপর্য্য এই যে, দীনবন্ধু ঈশ্বর গুপ্তের সঙ্গে একজাতীয় ব্যঙ্গ-প্রণেতা ছিলেন। আগেকার দেশীয় ব্যঙ্গ-প্রণালী এক জাতীয় ছিল—এখন আর এক জাতীয় ব্যঙ্গে আমাদিগের ভালবাসা জন্মিতেছে। আগেকার লোক কিছু মোটা কাজ ভালবাসিত; এখন সরুর উপর লোকের অনুরাগ। আগেকার রসিক লাঠিয়ালের ন্যায় মোটা লাঠি লইয়া সজোরে

শক্রর মাথায় মারিতেন, মাথার খুলী ফাটিয়া যাইত ; এখনকার রসিকেরা ডাক্তারের মত সরু লান্‌সেটখানি বাহির করিয়া কখন কুচ করিয়া ব্যথার স্থানে বসাইয়া দেন, কিছু জানিতে পারা যায় না ; কিন্তু হৃদয়ের শোণিত ক্ষত-মুখে বাহির হইয়া যায়। এখন ইংরাজ-শাসিত সমাজে ডাক্তারের শ্রীবৃদ্ধি—লাঠিয়ালের বড় দুরবস্থা। সাহিত্য-সমাজে লাঠিয়াল আর নাই, এমন নহে ; দুর্ভাগ্যক্রমে সংখ্যায় কিছু বাড়িয়াছে, কিন্তু তাহাদের লাঠি ঘুণে ধরা, বাহুতে বল নাই, তাহারা লাঠির ভরে কাতর, শিক্ষা নাই, কোথায় মারিতে কোথায় মারে। হাসায় বটে, কিন্তু হাস্যের পাত্র তাহারা স্বয়ং। ঈশ্বর গুপ্ত বা দীনবন্ধু এ জাতীয় লাঠিয়াল ছিলেন না। তাঁহার হাতে পাকা বাঁশের মোটা লাঠি, বাহুতেও অমিত বল, শিক্ষাও বিচিত্র। দীনবন্ধুর লাঠির আঘাতে অনেক জলধর ও রাজীব মুখোপাধ্যায় জলধর বা রাজীব-জীবন পরিত্যাগ করিয়াছে।

কবির প্রধান গুণ সৃষ্টি-কৌশল। ঈশ্বর গুপ্তের এ ক্ষমতা ছিল না। দীনবন্ধুর এ শক্তি প্রচুর পরিমাণে ছিল। তাঁহার প্রণীত জলধর, জগদম্বা, মল্লিকা, নিমচাঁদ দত্ত প্রভৃতি এই সকল কথার উজ্জ্বল উদাহরণ। তবে যাহা সূক্ষ্ম, কোমল, মধুর, অকৃত্রিম, করুণ, প্রশান্ত—সে সকলে দীনবন্ধুর তেমন অধিকার ছিল না। তাঁহার লীলাবতী, মালতী, কামিনী, সৈরিন্ধ্রী, সরলা প্রভৃতি রসজ্ঞের নিকট তাদৃশ আদরণীয়া নহে। তাঁহার বিনায়ক, রমণীমোহন, অরবিন্দ, ললিতমোহন মন মুগ্ধ করিতে পারে না। কিন্তু যাহা স্থূল, অসঙ্গত, অসংলগ্ন, বিপর্য্যস্ত, তাহা তাঁহার ইঙ্গিতমাত্রেরও অধীন। ওঝার ডাকে ভূতের দলের মত স্মরণমাত্র সারি দিয়া আসিয়া দাঁড়ায়।

কি উপাদান লইয়া দীনবন্ধু এই সকল চিত্র রচনা করিয়াছিলেন, তাহার আলোচনা করিলে বিস্মিত হইতে হয়। বিস্ময়ের বিষয়, বাঙ্গালা সমাজ সম্বন্ধে দীনবন্ধুর বহুদর্শিতা। সকল শ্রেণীর বাঙ্গালীর দৈনিক জীবনের সকল খবর রাখে, এমন বাঙ্গালী লেখক আর নাই। এ বিষয়ে বাঙ্গালী লেখকদিগের এখন সাধারণতঃ বড় শোচনীয় অবস্থা। তাঁহাদিগের অনেকেরই লিখিবার যোগ্য শিক্ষা আছে, লিখিবার শক্তি আছে, কেবল যাহা জানিলে তাঁহাদের লেখা সার্থক হয়, তাহা জানা নাই। তাঁহারা অনেকেই দেশ-বৎসল, দেশের মঙ্গলার্থ লেখেন, কিন্তু দেশের অবস্থা কিছুই জানেন না। কলিকাতার ভিতর স্বশ্রেণীর লোকে কি করে, ইহাই অনেকের স্বদেশ-সম্বন্ধীয় জ্ঞানের সীমা। কেহ বা অতিরিক্ত দুই চারিখানা পল্লীগ্রাম বা দুই একটা ক্ষুদ্র নগর দেখিয়াছেন, কিন্তু

সে বুঝি কেবল পথ-ঘাট, বাগান-বাগিচা, হাট-বাজার। লোকের সঙ্গে মিশেন নাই। দেশসম্বন্ধীয় তাঁহাদের যে জ্ঞান, তাহা সচরাচর সংবাদপত্র হইতে প্রাপ্ত। সংবাদপত্র লেখকেরা আবার সচরাচর (সকলে নহেন) ঐ শ্রেণীর লেখক—ইংরাজেরা তো বটেনই। কাজেই তাঁহাদের কাছেও দেশসম্বন্ধীয় যে জ্ঞান পাওয়া যায়, তাহা দার্শনিকদিগের ভাষায় রজ্জুতে সর্পজ্ঞানবৎ ভ্রম-জ্ঞান বলিয়া উড়াইয়া দেওয়া যাইতে পারে। এমন বলিতেছি না যে, কোন বাঙ্গালী লেখক গ্রাম্য প্রদেশ ভ্রমণ করেন নাই, অনেকে করিয়াছেন, যাহা জানিয়াছেন, তাহার মূল্য কি ?

বাঙ্গালী লেখকদিগের মধ্যে দীনবন্ধুই এ বিষয়ে সর্ব্বোচ্চ স্থান পাইতে পারেন। দীনবন্ধুকে রাজকার্য্যানুরোধে মণিপুর হইতে গঞ্জাম পর্য্যন্ত, দার্জ্জিলিং হইতে সমুদ্র পর্য্যন্ত পুনঃ পুনঃ ভ্রমণ করিতে হইয়াছিল। কেবল পথভ্রমণ বা নগরদেশ ভ্রমণ নহে, ডাকঘর দেখিবার জন্য গ্রামে গ্রামে যাইতে হইত। লোকের সঙ্গে মিশিবার তাঁহার অসাধারণ শক্তি ছিল। তিনি আহ্লাদ পূর্ব্বক সকল শ্রেণীর সঙ্গে মিশিতেন। ক্ষেত্রমণির মত গ্রাম্য-প্রদেশের ইতর লোকের কন্যা, আদুরীর মত গ্রাম্য বর্ষীয়সী, তোরাপের মত গ্রাম্য প্রজা, রাজীবের মত গ্রাম্য বৃদ্ধ, নসীরাম ও রতার মত গ্রাম্য বালক, পক্ষান্তরে, নিমচাঁদের মত সহুরে শিক্ষিত মাতাল, অটলের মত নগরবিহারী গ্রাম্যবাবু, কাঞ্চনের মত মাতাল মনুষ্য-শোণিত-পায়িনী নগরবাসিনী রাক্ষসী, নদের-চাঁদ-হেমচাঁদের মত "উন-পাঁজুরে বরাখুরে" হাপ-সহুরে বয়াটে ছেলে, ঘটিরামের মত ডেপুটি, নীল কুঠির দেওয়ান, আমীন, তাগাদ্‌গীর, উড়ে বেহারা, দুলে বেহারা, পেঁচোর মা, কাওরাণীর মত লোকের পর্য্যন্ত তিনি নাড়ী-নক্ষত্র জানিতেন। তাহারা কি করে, কি বলে, তাহা ঠিক জানিতেন। কলমের মুখে তাহা ঠিক বাহির করিতে পারিতেন,—আর কোন বাঙ্গালী লেখক তেমন পারে নাই। তাঁহার আদুরীর মত অনেক আদুরী দেখিয়াছি—তাহারা ঠিক আদুরী। নদেরচাঁদ-আমি দেখিয়াছি, তাহারা ঠিক নদেরচাঁদ বা হেমচাঁদ। মল্লিকা দেখা গিয়াছে, ঠিক অমনি ফুটন্ত মল্লিকা। দীনবন্ধু অনেক সময়েই শিক্ষিত ভাস্কর বা চিত্রকরের ন্যায় জীবিত আদর্শ সম্মুখে রাখিয়া চরিত্রগুলি গঠিতেন, সামাজিক বৃক্ষে সামাজিক বানর সমারূঢ় দেখিলেই অমনি ধরিয়া তাহরে লেজ শুদ্ধ আঁকিয়া লইতেন। এটুকু গেল তাঁহার realism, তাহার উপর idealize করিবারও বিলক্ষণ ক্ষমতা ছিল। সম্মুখে জীবন্ত আদর্শ রাখিয়া আপনার স্মৃতির ভাণ্ডার খুলিয়া তাহার ঘাড়ের উপর অন্যের দোষগুণ চাপাইয়া দিতেন,

যেখানে যেটি সাজে, তাহা বসাইতে জানিতেন। গাছের বানরকে এইরূপ সাজাইতে সাজাইতে সে একটা হনুমান বা জাম্বুবানে পরিণত হইত। নিমচাঁদ ভোলাচাঁদ প্রভৃতি বন্য জন্তুর এইরূপে উৎপত্তি। এই সকল সৃষ্টির বাহুল্য ও বৈচিত্র্য বিবেচনা করিলে তাঁহার অভিজ্ঞতা বিস্ময়কর বলিয়া বোধ হয়।

কিন্তু কেবল অভিজ্ঞতায় কিছু হয় না, সহানুভূতি ভিন্ন সৃষ্টি নাই। দীনবন্ধুর সামাজিক অভিজ্ঞতাই বিস্ময়কর নহে—তাঁহার সহানুভূতিও অতিশয় তীব্র। বিস্ময় ও বিশেষ প্রশংসার কথা এই যে, সকল শ্রেণীর লোকের সঙ্গেই তাঁহার তীব্র সহানুভূতি। গরীব দুঃখীর দুঃখের মর্ম্ম বুঝিতে এমন কাহাকেও দেখি না। তাই দীনবন্ধু অমন একটা তোরাপ কি রাইচরণ, একটা আদুরী কি রেবতী লিখিতে পারিয়াছিলেন। কিন্তু তাঁহার এই তীব্র সহানুভূতি কেবল গরীব-দুঃখীর সঙ্গে নহে; ইহা সর্ব্বব্যাপী। তিনি নিজে পবিত্র চরিত্র ছিলেন, কিন্তু দুশ্চরিত্রের দুঃখ বুঝিতে পারিতেন। দীনবন্ধুর পবিত্রতার ভাণ ছিল না। এই বিশ্বব্যাপী সহানুভূতির গুণেই হউক বা দোষেই হউক, তিনি সর্ব্বস্থানে যাইতেন, শুদ্ধাত্মা পাপাত্মা সকল শ্রেণীর লোকের সঙ্গে মিশিতেন। কিন্তু অগ্নিমধ্যস্থ অদাহ্য শিলার ন্যায় পাপাগ্নি-কুণ্ডেও আপনার বিশুদ্ধি রক্ষা করিতেন। নিজে এই প্রকার পবিত্রচেতা হইয়াও সহানুভূতি-শক্তির গুণে তিনি পাপিষ্ঠের ন্যায় বুঝিতে পারিতেন। তিনি নিমচাঁদ দত্তের ন্যায় বিশুষ্কজীবন-সুখ, বিফলীকৃত শিক্ষা, নৈরাশ্যপীড়িত মদ্যপের দুঃখ বুঝিতে পারিতেন, বিবাহ বিষয়ে ভগ্ন-মনোরথ রাজীব মুখোপাধ্যায়ের দুঃখ বুঝিতে পারিতেন, গোপীনাথের ন্যায় নীলকরের আজ্ঞা-বর্ত্তিতার যন্ত্রণা বুঝিতে পারিতেন। দীনবন্ধুকে আমি বিশেষ জানিতাম; তাঁহার হৃদয়ের সকল ভাগই আমার জানা ছিল। আমার এই বিশ্বাস, এইরূপ পরদুঃখকাতর মনুষ্য সংসারে আর আমি দেখিয়াছি কি না সন্দেহ। তাঁহার গ্রন্থেও সেই পরিচয় আছে।

কিন্তু এ সহানুভূতি কেবল দুঃখের সঙ্গে নহে; সুখ-দুঃখ, রাগ-দ্বেষ সকলেরই সঙ্গে তুল্য সহানুভূতি। আদুরীর বাউটি-পৈঁছার সুখের সঙ্গে সহানুভূতি, তোরাপের রাগের সঙ্গে সহানুভূতি, ভোলাচাঁদ যে শুভ কারণবশতঃ শ্বশুর-বাড়ী যাইতে পারে না, সে সুখের সঙ্গেও সহানুভূতি। সকল কবিরই এ সহানুভূতি চাই; তা নহিলে কেহই উচ্চশ্রেণীর কবি হইতে পারেন না। কিন্তু অন্য কবিদিগের সঙ্গেও দীনবন্ধুর সঙ্গে একটু প্রভেদ আছে। সহানুভূতি প্রধানতঃ কল্পনাশক্তির ফল। আমি আপনাকে ঠিক অন্যের স্থানে কল্পনার দ্বারা বসাইতে পারিলেই তাহার সঙ্গে আমার সহানুভূতি জন্মে। যদি তাহাই

হয়, তবে এমন হইতে পারে যে, অতি নির্দ্দয়-নিষ্ঠুর ব্যক্তিও কল্পনাশক্তির বল থাকিলে কাব্য-প্রণয়নকালে দুঃখীর সঙ্গে আপনার সহানুভূতি জন্মাইয়া লইয়া কাব্যের উদ্দেশ্য সাধন করেন। কিন্তু আবার এমন শ্রেণীর লোকও আছেন যে; দয়া প্রভৃতি কোমল বৃত্তিসকল তাঁহাদের স্বভাবে এত প্রবল যে, সহানুভূতি তাঁহাদের স্বতঃসিদ্ধ। কল্পনার সাহায্যের অপেক্ষা করে না। মনস্তত্ত্ববিদেরা বলিবেন, এখানেও কল্পনাশক্তি লুকাইয়া কাজ করে, তবে সে কার্য্য এমন অভ্যস্ত বা শীঘ্র সম্পাদিত যে, আমরা বুঝিতে পারি না যে, এখানেও কল্পনা বিরাজমান। তাই না হয় হইল, তথাপিও একটা প্রভেদ হইল। প্রথমোক্ত শ্রেণীর লোকের সহানুভূতি তাঁহাদের ইচ্ছা বা চেষ্টার অধীন, দ্বিতীয় শ্রেণীর লোকের সহানুভূতি তাঁহাদের ইচ্ছাধীন নহে, তাঁহারাই সহানুভূতির অধীন। এক শ্রেণীর লোক যখন মনে করেন, তখনই সহানুভূতি আসিয়া উপস্থিত হয়, নহিলে সে আসিতে পারে না; সহানুভূতি তাঁহাদের দাসী। অপর শ্রেণীর লোকেরা নিজেই সহানুভূতির দাস, তাঁহারা তাকে চান বা না চান, সে আসিয়া ঘাড়ে চাপিয়াই আছে, হৃদয় ব্যপিয়া আসন পাতিয়া বিরাজ করিতেছে। প্রথমোক্ত শ্রেণীর লোকের কল্পনাশক্তি বড় প্রবল। দ্বিতীয় শ্রেণীর লোকের প্রীতি-দয়াদি বৃত্তিসকল প্রবল।

দীনবন্ধু এই দ্বিতীয় শ্রেণীর লোক ছিলেন। তাঁহার সহানুভূতি তাঁহার অধীন বা আয়ত্ত নহে, তিনি নিজেই সহানুভূতির অধীন। তাঁহার সর্ব্বব্যাপী সহানুভূতি তাঁহাকে যখন যে পথে লইয়া যাইত, তখন তাহাই করিতে বাধ্য হইতেন। তাঁহার গ্রন্থে যে রুচির দোষ দেখিতে পাওয়া যায় বোধ হয়, এখন তাহা আমরা বুঝিতে পারিব। তিনি নিজে সুশিক্ষিত এবং নির্ম্মলচরিত্র, তথাপি তাঁহার গ্রন্থে যে রুচির দোষ দেখিতে পাওয়া যায়, তাঁহার প্রবলা—দুর্দ্দমনীয়া সহানুভূতিই তাহার কারণ। যাহার সঙ্গে তাঁহার সহানুভূতি, যাহার চরিত্র আঁকিতে বসিয়াছেন, তাহার সমুদায় অংশই তাঁহার কলমের আগায় আসিয়া পড়িত। কিছু বাদ-সাদ দিবার তাঁহার শক্তি ছিল না; কেন না, তিনি সহানুভূতির অধীন, সহানুভূতি তাঁহার অধীন নহে। আমরা বলিয়াছি যে, তিনি জীবন্ত আদর্শ সম্মুখে রাখিয়া চরিত্র-প্রণয়নে নিযুক্ত হইতেন। সেই জীবন্ত আদর্শের সঙ্গে সহানুভূতি হইত বলিয়াই তিনি তাহাকে আদর্শ করিতে পারিতেন। কিন্তু তাঁহার উপর আদর্শের এমনই বল যে, সেই আদর্শের কোন অংশ ত্যাগ করিতে পারিতেন না; তোরাপের সৃষ্টিকালে, তোরাপ যে ভাষায় রাগ প্রকাশ করে, তাহা বাদ দিতে পারিতেন

না ; আদুরীর সৃষ্টিকালে, আদুরী যে ভাষায় রহস্য করে, তাহা বাদ দিতে পারিতেন না ; নিমচাঁদ গড়িবার সময়ে, নিমচাঁদ যে ভাষায় মাতলামী করে, তাহা ছাড়িতে পারিতেন না। অন্য কবি হইলে সহানুভূতির সঙ্গে একটা বন্দোবস্ত করিত ;—বলিত, "তুমি আমাকে তোরাপের বা আদুরীর বা নিমচাঁদের স্বভাবচরিত্র বুঝাইয়া দাও—কিন্তু ভাষা আমার পছন্দমত হইবে ;—ভাষা তোমার কাছে লইব না।" কিন্তু দীনবন্ধুর সাধ্য ছিল না, সহানুভূতির সঙ্গে কোন প্রকার বন্দোবস্ত করেন। সহানুভূতি তাঁহাকে বলিত, "আমার হুকুম- সবটুকু লইতে হইবে—মায় ভাষা। দেখিতেছ না যে, তোরাপের ভাষা ছাড়িলে তোরাপের রাগ আর তোরাপের রাগের মত থাকে না, আদুরীর ভাষা ছাড়িলে আদুরীর তামাসা আর আদুরীর তামাসার মত থাকে না ; নিমচাঁদের ভাষা ছাড়িলে নিমচাঁদের মাতলামী আর নিমচাঁদের মাতলামীর মত থাকে না ?—সবটুকু দিতে হবে।" দীনবন্ধুর সাধ্য ছিল না যে, বলেন—"না, তা হবে না।" তাই আমরা একটা আস্ত তোরাপ, আস্ত নিমচাঁদ, আস্ত আদুরী দেখিতে পাই। রুচির মুখ রক্ষা করিতে গেলে, ছেঁড়া তোরাপ, কাটা আদুরী, ভাঙ্গা নিমচাঁদ আমরা পাইতাম।

আমি এমন বলিতেছি না যে, দীনবন্ধু যাহা করিয়াছেন, বেশ করিয়াছেন। গ্রন্থে রুচির দোষ না ঘটে, ইহা সর্ব্বতোভাবে বাঞ্ছনীয়, তাহাতে সংশয় কি ? আমি যে কয়টা কথা বলিলাম, তাহার উদ্দেশ্য প্রশংসা বা নিন্দা নহে। মানুষটা বুঝানই আমার উদ্দেশ্য। দীনবন্ধুর রুচির দোষ তাঁহার ইচ্ছায় ঘটে নাই, তাঁহার তীব্র সহানুভূতির গুণেই ঘটিয়াছে। গুণেও দোষ জন্মে, ইহা সকলেই জানে। কথাটায় আমরা মানুষটা বুঝিতে পারিতেছি। গ্রন্থ ভাল হউক আর মন্দ হউক, মানুষটা বড় ভালবাসিবার মানুষ। তাঁহার জীবনেও তাই দেখিয়াছি। দীনবন্ধুকে যত লোক ভালবাসিত, আর কোন বাঙ্গালীকে যে তত লোকে ভালবাসিয়াছে, এমন আর কখন দেখি নাই বা শুনি নাই। সেই সর্ব্বব্যাপিনী তীব্র সহানুভূতিই তাহার কারণ।

দীনবন্ধুর এই দুটি গুণ—(১) তাঁহার সামাজিক অভিজ্ঞতা, (২) তাঁহার প্রবল এবং স্বাভাবিক সর্ব্বব্যাপী সহানুভূতি তাঁহার কাব্যের গুণদোষের কারণ—এই তত্ত্বটি বুঝান এই সমালোচনার প্রধান উদ্দেশ্য। আমি ইহাও বুঝাইতে চাই যে, যেখানে এই দুইটির মধ্যে একটির অভাব হইয়াছে, সেইখানে তাঁহার কবিত্ব নিষ্ফল হইয়াছে। যাহারা তাঁহার প্রধান নায়ক-নায়িকা—(hero এবং heroine,) তাহাদিগের চরিত্র যে তেমন মনোহর হয় নাই,

ইহাই তাহার কারণ। আদুরী বা তোরাপ জীবন্ত চিত্র, কামিনী বা লীলাবতী, বিজয় বা ললিতমোহন সেরূপ নয়। সহানুভূতি আদুরী বা তোরাপের বেলা তাহাদের স্বভাবসিদ্ধ ভাষা পর্য্যন্ত আনিয়া কবির কলমের আগায় বসাইয়া দিয়াছিল ; কামিনী বা বিজয়ের বেলা, লীলাবতী বা ললিতের বেলা, চরিত্র ও ভাষা উভয় বিকৃত কেন ? যদি তাঁহার সহানুভূতি স্বাভাবিক এবং সর্ব্বব্যাপী, তবে এখানে সহানুভূতি নিষ্ফল কেন ? কথাটা বুঝা সহজ। এখানে অভিজ্ঞতার অভাব। প্রথমে নায়িকাদের কথা ধর। লীলাবতী বা কামিনীর শ্রেণীর নায়িকা সম্বন্ধে তাঁহার কোন অভিজ্ঞতা ছিল না। ছিল না—কেন না, কোন লীলাবতী বা কামিনী বাঙ্গালা সমাজে ছিল না বা নাই। হিন্দুর ঘরে ধেড়ে মেয়ে, কোর্টশিপের পাত্রী হইয়া, যিনি কোর্ট করিতেছেন, তাঁহাকে প্রাণ-মন সমর্পণ করিয়া বসিয়া আছে, এমন মেয়ে বাঙ্গালী সমাজে ছিল না কেবল আজকাল নাকি দুই একটা হইতেছে, শুনিতেছি। ইংরাজের ঘরে তেমন মেয়ে আছে ; ইংরাজ-কন্যার জীবনই তাই। আমাদিগের দেশের প্রাচীন সংস্কৃত গ্রন্থেও তেমনি আছে। দীনবন্ধু ইংরাজী ও সংস্কৃত নাটক-নভেল ইত্যাদি পড়িয়া এই ভ্রমে পড়িয়াছিলেন যে, বাঙ্গালা কাব্যে বাঙ্গালার সমাজস্থিত নায়ক—নায়িকাদেরও সেই ছাঁচে ঢালা চাই। কাজেই যাহা নাই, যাহার আদর্শ সমাজে নাই, তিনি তাই গড়িতে বসিয়াছিলেন। এখন আমি ইহাও বুঝিয়াছি যে, তাঁহার চরিত্র-প্রণয়ন-প্রথা এই ছিল যে, জীবন্ত আদর্শ সম্মুখে রাখিয়া চিত্রকরের ন্যায় চিত্র আঁকিতেন। এখানে জীবন্ত আদর্শ নাই, কাজেই ইংরাজী ও সংস্কৃত গ্রন্থের মধ্যগত মৃৎপুত্তলগুলি দেখিয়া সে চরিত্র গঠন করিতে হইত। জীবন্ত আদর্শ সম্মুখে নাই, কাজেই সে সর্ব্বব্যাপিনী সহানুভূতিও সেখানে নাই। কেন না, সর্ব্বব্যাপিনী সহানুভূতি ও জীবন্ত আদর্শ ভিন্ন জীবনহীনকে ব্যাপ্ত করিতে পারে না—জীবনহীনের সঙ্গে সহানুভূতির কোন সম্বন্ধ নাই। এখানে পাঠক দেখিলেন যে, দীনবন্ধুর সামাজিক অভিজ্ঞতাও নাই—স্বাভাবিক সহানুভূতিও নাই। এই দুইটি লইয়াই দীনবন্ধুর কবিত্ব। কাজেই এখানে কবিত্ব নিষ্ফল।

যেখানে দীনবন্ধুর প্রধান নায়িকা কোর্টশিপের পাত্রী নহে—যথা সৈরিন্ধ্রী, সেখানেও দীনবন্ধু জীবন্ত আদর্শ পরিত্যাগ করিয়া পুস্তকগত আদর্শ অবলম্বন করিয়াছেন। কাজেই সেখানেও নায়িকার চরিত্র স্বাভাবিক হইতে পারে পায় নাই।

দীনবন্ধুর নায়কদিগের সম্বন্ধে ঐরূপ কথা বলা যাইতে পারে। দীনবন্ধুর

নায়কগুলি সর্ব্বগুণসম্পন্ন বাঙ্গালী যুবা কাজ-কর্ম্ম নাই, কাজ-কর্ম্মের মধ্যে কাহারও philanthrophy, কাহারও কোর্টশিপ। এরূপ চরিত্রের জীবন্ত আদর্শ বাঙ্গালা সমাজেই নাই, কাজেই এখানেও অভিজ্ঞতা নাই, সহানুভূতিও নাই। কাজেই এখানে দীনবন্ধুর কবিত্ব নিষ্ফল।

যে প্রণালী অবলম্বন করিয়া দীনবন্ধু জলধর বা নিমচাঁদের চরিত্র প্রণয়ন করিয়াছিলেন, যদি এখানে সেই প্রথা অবলম্বন করিতেন, তাহা হইলেও এখানে তাঁহার কবিত্ব সফল হইত। যদি একত্রে, একাধারে বাঞ্ছনীয় আদর্শ পাইলেন না, তবে বহুসংখ্যক জীবন্ত আদর্শের অংশবিশেষ বাছিয়া লইয়া যদি বিন্যস্ত করিতেন, তাহা হইলে এখানেও কবিত্ব সফল হইত। তাঁহার সে শক্তি যে বিলক্ষণ ছিল, তাহা পূর্ব্বে বলিয়াছি। বোধ হয় তাঁহার চিত্তের উপর ইংরাজী সাহিত্যের আধিপত্য বেশী হইয়াছিল বলিয়াই এ স্থলে সে পথে যাইতে ইচ্ছা করেন নাই। পক্ষান্তরে, ভিন্ন-প্রকৃতির কবি অর্থাৎ যাঁহাদের সহানুভূতি কল্পনার অধীনা, স্বাভাবিকী নহে, তাঁহারা এমন স্থলে কল্পনার বলে সেই জীবনহীন আদর্শকে জীবন্ত করিয়া সহানুভূতিকে জোর করিয়া ধরিয়া আনিয়া বসাইয়া একটা নবীনমাধব বা লীলাবতীর চরিত্রকে জীবন্ত করিতে পারিতেন। সেক্সপীয়র অবলীলাক্রমে জীবন্ত Caliban বা Ariel সৃষ্টি করিয়াছেন, কালিদাস অবলীলাক্রমে উমা বা শকুন্তলার সৃষ্টি করিয়াছেন। এখানে সহানুভূতি কল্পনার আজ্ঞাকারিণী।

দীনবন্ধুর এই অলৌকিক সমাজজ্ঞতা এবং তীব্র সহানুভূতির ফলেই তাঁহার প্রথম নাটক-প্রণয়ন। যে সকল প্রদেশে নীল প্রস্তুত হইত, সেই সকল প্রদেশে তিনি অনেক ভ্রমণ করিয়াছিলেন। নীলকরের তাৎকালিক প্রজাপীড়ন সবিস্তারে স্বক্ষেত্রে অবগত হইয়াছিলেন। এই প্রজাপীড়ন তিনি যেমন জানিয়াছিলেন, এমন আর কেহই জানিতেন না। তাঁহার স্বাভাবিক সহানুভূতির বলে সেই পীড়িত প্রজাদিগের দুঃখ তাঁহার হৃদয়ে আপনার ভোগ্য দুঃখের ন্যায় প্রতীয়মান হইল, কাজেই হৃদয়ের উৎস কবিকে লেখনীমুখে নিঃসৃত করিতে হইল। নীল দর্পণ বাংলার Uncle Tom's Cabin. "টম কাকার কুটীর" আমেরিকার কাফ্রিদিগের দাসত্ব ঘুচাইয়াছে, নীল দর্পণ নীল দাসীদিগের দাসত্ব-মোচনের অনেকটা কাজ করিয়াছে। নীল দর্পণে গ্রন্থকারের অভিজ্ঞতা এবং সহানুভূতি পূর্ণমাত্রায় যোগ দিয়াছিল বলিয়া নীল দর্পণ তাঁহার প্রণীত সকল নাটকের অপেক্ষা শক্তিশালী। অন্য নাটকের অন্য গুণ থাকিতে পারে, কিন্তু নীল দর্পণের মত শক্তি আর কিছুতেই নাই।

তাঁর আর কোন নাটকেই পাঠককে বা দর্শককে ইদৃশ বশীভূত করিতে পারে না। বাঙ্গালা ভাষায় এমন অনেকগুলি নাটক, নবেল বা অন্যবিধ কাব্য প্রণীত হইয়াছে, যাহার উদ্দেশ্য সামাজিক অনিষ্টের সংশোধন। প্রায়ই সেগুলি কাব্যাংশে নিকৃষ্ট, তাহার কারণ, কাব্যের মুখ্য উদ্দেশ্য সৌন্দর্য্য সৃষ্টি। তাহা ছাড়িয়া, সমাজ সংস্করণকে মুখ্য উদ্দেশ্য করিলে কাজেই কবিত্ব নিষ্ফল হয়। কিন্তু নীল দর্পণের উদ্দেশ্য এবংবিধ হইলেও কাব্যাংশে তাহা উৎকৃষ্ট। তাহার কারণ এই যে, গ্রন্থকারের মোহময়ী সহানুভূতি সকলই মাধুর্য্যময় করিয়া তুলিয়াছে।

উপসংহারে আমার কেবল ইহাই বক্তব্য যে, আমি দীনবন্ধুর কবিত্বের দোষগুণের যে উৎপত্তিস্থল নির্দ্দিষ্ট করিলাম, ইহা তাঁহার গ্রন্থ হইতেই যে পাইয়াছি, এমন নহে। বহি পড়িয়া একটা আন্দাজি Theory খাড়া করিয়াছি, এমন নহে। গ্রন্থকারের হৃদয় আমি বিশেষ জানিতাম, তাই এ কথা বলিয়াছি ও বলিতে পারিয়াছি। যাহা গ্রন্থকারের হৃদয়ে পাইয়াছি, গ্রন্থেও তাহা পাইয়াছি বলিয়া এ কথা বলিলাম। গ্রন্থকারকে না জানিলে, তাঁহার গ্রন্থ এরূপে বুঝিতে পারিতাম কিনা, বলিতে পারি না। অন্যে যে গ্রন্থকারের হৃদয়ের এমন নিকটে স্থান পায় নাই, সে বলিতে পারিত কিনা, জানি না। কথাটা দীনবন্ধুর গ্রন্থের পাঠকমণ্ডলীকে বুঝাইয়া বলিব, ইহা আমার বড় সাধ ছিল, দীনবন্ধুর স্নেহ ও প্রীতিঋণের যতটুকু পারি পরিশোধ করিব, এই বাসনা ছিল ; তাই এই সমালোচনা লিখিবার জন্য আমি তাঁহার পুত্রদিগের নিকট উপযাচক হইয়াছিলাম। দীনবন্ধুর গ্রন্থের প্রশংসা বা নিন্দা করা আমার উদ্দেশ্য নহে। কেবল সেই অসাধারণ মনুষ্য কিসে অসাধারণ ছিলেন, তাহাই বুঝান আমার উদ্দেশ্য।

**শ্রীবঙ্কিম চন্দ্র চট্টোপাধ্যায়**

## জমীদার দর্পণ

দীনবন্ধু মিত্র যেমন নীলচাষীদের বিদ্রোহের মধ্যে দাঁড়িয়ে নাটক রচনা করেছিলেন, মীর মশারফ হোসেনও তেমনি কৃষক বিদ্রোহের মধ্যে দাঁড়িয়ে কৃষকদের নিয়ে 'জমীদার দর্পণ' নাটক লিখেছিলেন ১৮৭৩-এ।

বর্তমানে বাংলা দেশের অন্তর্গত পাবনা জেলায় [সিরাজগঞ্জ মহকুমায়] ১৮৭২-৭৩ খৃষ্টাব্দে ব্যাপক কৃষক বিদ্রোহ দেখা দেয়। কৃষকরা প্রাচীনকাল থেকে জমির ওপরে যে অধিকার ভোগ ক'রে এসেছিল বৃটিশ সামাজ্যবাদী

শাসন প্রতিষ্ঠার পর ধীরে ধীরে সেই অধিকার হরণ করে জমিদারদের হাতে অর্পিত হয়েছিল। তাছাড়া জমিদারেরা দফায় দফায় অবৈধ আদায়, নতুন জরিপ প্রণালী প্রবর্তন করে জমি চুরি, খাজনা বৃদ্ধি ও অবৈধ করের কবুলিয়ত গ্রহণ—এ সব চালাতে থাকলে কৃষক বিক্ষোভ দেখা দেয়। এই বিক্ষোভ শেষ পর্যন্ত সশস্ত্র বিদ্রোহের রূপ গ্রহণ করে। পুলিশ ও সামরিক বাহিনীর সাহায্যে এই বিদ্রোহ দমন করা হয়—কিন্তু এই বিদ্রোহের মধ্য দিয়ে কৃষকরা তাদের ঐক্যবদ্ধ সংগ্রামী শক্তির তাৎপর্য উপলব্ধি করে।

এই বিদ্রোহের সময় লেখা হয় 'জমীদার দর্পণ।' নাটকটির রচয়িতা জনৈক জমীদার নন্দন—মীর মশারফ হোসেন। নাটকের ভূমিকায় তিনি লিখেছেন—"নিরপেক্ষভাবে আপন মুখ দর্পণে দেখিলে যেমন ভালমন্দ বিচার করা যায়, পরের মুখ তত ভাল দেখা যায় না। জমীদার বংশে আমার জন্ম, আত্মীয়স্বজন সকলেই জমীদার। সুতরাং জমীদারের ছবি অঙ্কিত করিতে বিশেষ প্রয়াস আবশ্যক করে না।" এই প্রত্যয় নিয়ে মীর মশারফ হোসেন নাটক রচনায় অগ্রসর হয়েছেন।

## নাট্যকার মশাররাফ হোসেন

'জমীদার দর্পণে'র লেখক মীর মশাররাফ হোসেন ছিলেন সম্পন্ন জমিদার বংশের সন্তান। বিচিত্র তাঁর জীবন।

১৮৪৭-এর ১৩ নভেম্বর অবিভক্ত বঙ্গদেশের নদীয়া জেলার গৌরী নদীর তীরস্থ লাহিনী পাড়া গ্রামে মীর মশারফ হোসেনের জন্ম হয়। তাঁর পিতার নাম মুয়াজ্জম হোসেন। এঁদের বংশ পরিচয়ের উপাধি সৈয়দ; রাজকার্যে পারদর্শিতার জন্যে 'মীর' উপাধি লাভ করেন।

ঘোরতর সংস্কারাচ্ছন্ন গ্রাম্য পরিবেশে তাঁর জন্ম। তবে খুব অল্প বয়সেই অর্থাৎ চার বছর চার মাস-এই তাঁর হাতে খড়ি হয়েছিল মুন্সী সাহেবের কাছে। তাঁর কাছেই মীর সাহেবের আরবী শিক্ষার সূচনা হয়। তিনি বাংলা শেখেন জগমোহন নন্দীর পাঠশালায়। ১৪ বছর বয়সে ভর্তি হন কুমারখালি ইংরেজী স্কুলে। এর পরে পদমদী নবাব স্কুলে ভর্তি হন। ১৮৬৪-তে তিনি কৃষ্ণনগর কলেজিয়েট স্কুলে ভর্তি হন।

মশাররাফ হোসেন কৃষ্ণনগরে ছিলেন মাত্র কয়েক মাস। কিন্তু কৃষ্ণনগরের সে যুগের হিন্দুপ্রধান সমাজের চালচলন তাঁর ওপরে যথেষ্ট প্রভাব বিস্তার করেছিল।

কৃষ্ণনগর থেকে মশাররাফ কলকাতায় এসে কালীঘাট স্কুলে ভর্তি হলেন। তাঁর পিতৃবন্ধু আলীপুরের আমীন নাজীর সাহেবের বাড়ী চেতলায় থেকে কলকাতায় পড়াশোনা আরম্ভ হলো। কিন্তু পড়াশুনা বেশী দূর অগ্রসর হতে পারলো না। নাজীর হোসেনের জ্যেষ্ঠ কন্যা লতিফ উন নিসার সঙ্গে তাঁর গভীর প্রণয় জন্মে। কিন্তু নির্দিষ্ট দিনে মশাররাফ-এর বিয়ে হলো নাজীর হোসেনের দ্বিতীয় কন্যা আজীজ উন নিসার সঙ্গে এবং লতিফ উন নিসার বিয়ে হলো এক প্রৌঢ়ের সঙ্গে। মশাররাফ জীবনে পেলেন প্রচণ্ড আঘাত। এই আঘাত আরও গুরুতর হলো লতিফ উন নিসার অকাল মৃত্যুতে।

১৮৬৫-এর ১৬ মে আজীজ-উন নিসার সঙ্গে যে বিয়ে হয়েছিল স্বভাবতই সে বিয়ে সুখের হয়নি। দ্বিতীয়ত এই বিয়ের প্রতিক্রিয়ায় মশাররাফ জীবনের পঙ্কিল পথে নেমে যেতে থাকেন। তাঁকে এই অবস্থা থেকে ফিরিয়ে এনে সুস্থ সুন্দর জীবনে প্রতিষ্ঠিত করেন তাঁর দ্বিতীয় স্ত্রী কুলসুম। প্রথম বিবাহের ৮ বছর পরে এই বিবাহ হয়। এই বিবাহের ফলে সংসারে চরম অশান্তি সৃষ্টি হয়েছিল ; তবে ধীরে ধীরে তা প্রশমিত হয়ে আসে। ১৮৮৪-এ মশাররাফ যখন বেগম করিমন নেসা সাহেবার এস্টেটের ম্যানেজারির পদ নিয়ে দেলতুয়ারে ( বর্তমানের বাংলাদেশের টাঙ্গাইল জেলার অন্তর্গত ) যান তখনই বলা যায় তাঁর জীবনে শ্রেষ্ঠ পর্ব শুরু হয়।

ছাত্রাবস্থা থেকেই মশাররাফ বাংলা সাহিত্যের প্রতি আকৃষ্ট হন। তিনি কলিকাতায় সংবাদ প্রভাকর (ঈশ্বরচন্দ্র গুপ্তের ভাই রামচন্দ্র গুপ্ত তখন সম্পাদক) পত্রিকায় লিখতেন এবং তাঁর প্রেরিত সংবাদ 'কুষ্টিয়ার সংবাদদাতার' সংবাদ রূপে ছাপা হতো। সাহিত্য ও সাংবাদিকতায় মীর সাহেবের প্রকৃত পক্ষে হাতে খড়ি হয় কুমারখালি থেকে প্রকাশিত 'গ্রামবার্তা' পত্রিকার সম্পাদক হরিনাথ মজুমদার (কাঙাল হরিনাথ)-এর কাছে। সংবাদ-প্রভাকরের সহকারী সম্পাদক ভুবনচন্দ্র মুখোপাধ্যায়ও মশাররাফের কিছু লেখা সংশোধন করে দিয়েছিলেন। তবে হরিনাথ মজুমদারের প্রভাবই তাঁর ওপরে বেশী। হরিনাথ তাঁর 'গ্রামবার্তা' পত্রিকার মাধ্যমে সে যুগে কৃষকদের দুঃখ কষ্টের কথা তুলে ধরতেন এবং সে যুগের পরাক্রমশালী জমিদারদের অত্যাচার অনাচারের বিরুদ্ধে নির্ভয়ে লেখনী চালনা করতেন। মীর সাহেব তাঁর 'জমীদার-দর্পণ' রচনায় হরিনাথের কাছে প্রেরণা লাভ করাই স্বাভাবিক।

মশাররাফ হোসেনের লিখিত পুস্তকের সংখ্যা পঁচিশ। তবে এগুলির মধ্যে 'বিষাদ সিন্ধু' (১৮৮৫-১৮৯১) জমীদার দর্পণ (১৮৭৩), আমার জীবনী (১৯০৯-১০)

প্রধান। তাঁর প্রথম বই 'রত্নবতী' উপন্যাস (১৮৬৯)। মশাররাফ উপন্যাস, নাটক, গানের বই, জীবনী, আত্মজীবনী, গীতাভিনয়, কবিতা এমন কি 'মুসলমানের বাংলা শিক্ষা'র বইও লিখেছেন। তিনি তাঁর স্ত্রী কুলসুম বিবি সম্পর্কেও একখানি গ্রন্থ রচনা করেছেন। তিনি 'আজিজন নেহার' নামে একখানি পত্রিকারও সম্পাদনা করেছেন। মুসলমান সম্পাদিত পত্রিকার মধ্যে এইটাই সর্বপ্রথম বলে পরিচিত।

জমীদার দর্পণ ছাড়া মশারফ সাহেবের 'বিষাদ সিন্ধু', 'সঙ্গীত লহরী' 'বেহুলা গীতাভিনয়' প্রভৃতি দেলদুয়ারে অবস্থানের সময়ই রচিত হয়।

১৮৯২-এ তিনি দেলদুয়ার থেকে চলে আসেন। এই সময় থেকে ১৯১২-এই সময়ের মধ্যে তিনি অনেকগুলি কাব্য, কয়েকটি আত্মজীবনীমূলক রচনা, উপন্যাস লেখেন। ১৯১২-এ কুলসুম বিবির মৃত্যুর দু'বছর পরে মীর সাহেবের মৃত্যু ঘটে। জীবনের শেষের দিকে তিনি কিছুটা সংস্কারাচ্ছন্ন এবং যুক্তিহীন ধর্মবিশ্বাসের দ্বারা প্রভাবিত হলেও তিনি বরাবরই অসাম্প্রদায়িক মনোভাব পোষণ করতেন। ব্যক্তিগত জীবন তো বটেই তাঁর রচনাবলীও এর সাক্ষ্য হয়ে রয়েছে।

## প্রজা জমীদারের অসহায় শিকার

জমীদার দর্পণ নাটকে নাট্যকার জমীদারের ছবি এঁকেছেন—জমীদার চরিত্রের একটি দিক তিনি উদ্‌ঘাটিত করেছেন। কিন্তু পাবনার কৃষক বিদ্রোহের পটভূমিকায় নাটকটি রচিত নয়; এমনকি জমীদারী শোষণের নগ্নরূপও নাটকটিতে ফুটে ওঠেনি। দেশের অধিকাংশ মানুষ কৃষক; তাদের প্রতি সহানুভূতি নাটকে আছে, অত্যাচারের মুখে তাদের অসহায় অবস্থাও তুলে ধরা হয়েছে—কিন্তু কৃষকেরা যে প্রথার বিরুদ্ধে সংগ্রাম করে তাদের ন্যায্য অধিকার প্রতিষ্ঠিত করতে পারে সেই প্রথার প্রকৃত রূপ ফুটে ওঠেনি।

নাট্যকারের বক্তব্য যে, বৃটিশ সরকার জমীদার শ্রেণী সৃষ্টি ক'রে প্রজা-পালনের যে দায়িত্ব তাঁদের হাতে তুলে দিয়েছেন, তা জমীদারেরা পালন করছে না; তারা চরিত্রহীন হয়ে পড়েছে, ক্ষমতার অপব্যবহার করেছে, নাটকের প্রস্তাবনায় সূত্রধার বলেছে :

হা ধর্ম ! তোমার মর্ম লুকাল ভারতে
জমীদার অত্যাচারে ডুবিল কলঙ্কে
… … …

রাজ-প্রতিনিধিরূপী মধ্যবর্তী সম
জমীদার! রাজরূপে পালক প্রজার
সর্ব নর ধন-প্রাণ-মান রক্ষাকারী;
সেই হেতু রাজবিধি দিয়াছে পদবী;

এই প্রজাপালক 'সর্ব নর ধন প্রাণ-মন রক্ষাকারী'র দল ক্ষমতা হাতে পেয়ে জানোয়ার বনে গেছে। সূত্রধার তাই বলছে, "মফঃস্বলে একরকম জানোয়ার আছে, তারা কেউ শহরেও বাস করে; সহরে কুকুর, কিন্তু মফঃস্বলে ঠাকুর। সহরে তাদের কেউ চেনে না। মফঃস্বলে দোহাই ফেরে। সহরে কেউ কেউ জানে যে, এ জানোয়ারেরা বড় শান্ত—বড় ধীর, বড় নম্র। হিংসা নাই, দ্বেষ নাই, মনে দ্বিধা নাই, মাছ মাংস ছোঁয় না। কিন্তু মফঃস্বলে শৃগাল, কুকুর, শূকর, গরু পর্যন্ত পার পায় না। বলব কি, জানোয়ারেরা আপন আপন বনে গিয়ে একেবারে বাঘ হয়ে বসে।" হিন্দু ও মুসলমান দু'শ্রেণীর মধ্যেই যে জানোয়ার আছে তাও বলা হয়েছে। 'জমীদার দর্পণ'-এ এমন একটা জানোয়ারকেই উপস্থিত করা হয়েছে।

এ নাটকে জমীদারের শ্রেণী-চরিত্র অপেক্ষা ব্যক্তি-চরিত্রকেই উদ্ঘাটনের প্রয়াস রয়েছে। জমীদার হায়ওয়ান আলীর হঠাৎ নজর পড়লো তার প্রজা আবু মোল্লার স্ত্রী নুরন্নেহার প্রতি। কিন্তু কি ক'রে পাশবিক ভোগ-লিপ্সা চরিতার্থ হবে? হায়ওয়ান আলী এক পরিকল্পনা করলো। কোনও একটা ছুতো করে ধরে আনা যাক আবুকে। লোকজন গেল আবুর বাড়ীতে। তারা তাকে নানাভাবে উত্যক্ত করলো শেষে আবুর জরিমানা ধার্য হলো ৫০ টাকা। এ টাকা সে কোথায় পাবে? তাকে ধরে এনে দেউড়িতে কয়েদ করা হলো। ও-দিকে বৈষ্ণবী কৃষ্ণমণি গেল নুরন্নেহার কাছে। নানা কথার মধ্যে সে জানালো হায়ওয়ানের বাসনার কথা: "শুনেছি তোমার জন্য সে একেবারে পাগল। দেখ না এক মাস হলো তোমার পাছেই লেগে আছে। তুমি মনে কল্লে সব মিটে যায়।" শুধু তাই নয়, কৃষ্ণমণি লোভ দেখালো—জমীদারের কাছে গেলে নুরন্নেহার রাজরাণীর মত থাকবে। নুরন্নেহার ঘৃণাভরে প্রত্যাখ্যান করলো ঐ প্রস্তাব। জমীদারের নগ্ন পাশবিকতা এবার রাশমুক্ত হলো। জোর করে সে ধরে নিয়ে এল গর্ভবতী কুলবধূ নুরান্নেহারকে। তারপর সে চালালো পাশবিক অত্যাচার ফলে নুরন্নেহারের মৃত্যু ঘটলো। আবু মোল্লার পক্ষ থেকে মামলা করা হ'ল আদালতে। কিন্তু থানা পুলিশ আদালতে সবই তো ও শোষকদের সঙ্গে নানা সূত্রে আবদ্ধ। মামলা হ'ল ডিস্‌মিস্‌।

মামলায় জিতে হায়ওয়ান আলী আবু মোল্লার বাড়ীঘর মাটির সঙ্গে মিশিয়ে দিল। তার কোনও প্রতিকার হ'ল না।

দীনবন্ধুর 'নীল দর্পণ'-এ তবুও তোরাপের মত একটি চরিত্র পাওয়া যায়, যে অত্যাচারী নর-পশুর সামনে রুখে দাঁড়িয়েছিল, 'কিন্তু 'চা-কর দর্পণ' এবং 'জমীদার দর্পণ'-এ এমন একটা চরিত্রও নেই। 'জমীদার দর্পণ' এ প্রজা জমীদারের অসহায় শিকার।

সাধারণভাবে দেখতে গেলে সে যুগের এইটাই বাস্তব অবস্থা। ইংরেজ জজ সাহেবের সামনে ইংরেজ ডাক্তার [ যারা ব্যক্তিগতভাবে পরস্পরের অতি পরিচিত ] বাইবেল ছুঁয়ে মিথ্যা রিপোর্ট দিচ্ছেন যে মেয়েটির মৃত্যু ঘটেছে পাশবিক অত্যাচারের ফলে এবং ডাক্তার রিপোর্টে স্ত্রী লোকটির অধোদেশ হইতে রক্ত নির্গত হয়েছে', 'গলার চর্মের নিচে রক্ত জমা' হয়েছে এ সব বলেও 'ব্রেণ ডিজিজে' তার মৃত্যু ঘটেছে বলে ঘোষণা করছেন এবং জজ্ সাহেব তা মেনে নিচ্ছেন। অন্যদিকে জমীদারের হিন্দু দালাল নামাবলী গায়ে কৌপিন পরে 'সর্বাঙ্গে তিলক লেপে, তুলসীর মালা হাতে হরিনাম জপ করতে করতে' আবোল তাবোল মিথ্যা সাক্ষী দিচ্ছে এবং জজ সাহেব তা মেনে নিচ্ছেন। সর্বোপরি থানা পুলিশ সবই জমীদারের হাতে। এই অবস্থায় সুবিচার পাওয়ার আশা কোথায়? তাই আকুল কান্না ছাড়া গতি নেই এবং নাট্যকারের পক্ষে সেই ক্রন্দনের সঙ্গে সুর মিলিয়ে নট ও নটীর বেদনার্ত গান ['কবে পোহাইবে এই দুঃখ বিভাবরী'] দিয়ে নাটক শেষ করাই হয়তো স্বাভাবিক। নাট্যকার তাই ই করেছেন। নির্যাতিত প্রজার দুঃখে তাঁর যথেষ্ট সহানুভূতি আছে—নির্যাতন ও অত্যাচার দূর হোক এটাও তিনি চান, নটীর উক্তির মধ্যেও এই সহানুভূতি ও আশা প্রকাশিত ঃ

হবে না কি দরিদ্রের এ দুঃখ মোচন
রবে না কি অবলার সতীত্ব রতন?

এই সঙ্গে ঐ নটীর উক্তির মাধ্যমেই প্রজার দুঃখ দুর্দশা দূর করবার যে পথ নাট্যকার নির্দেশ করেছেন সেটা তদানীন্তন ইতিহাসের রিপোর্টের সঙ্গে সামঞ্জস্যহীন। কেউ বলতে পারেন যে এর মধ্যে নাট্যকারের নিজের শ্রেণী-চরিত্র [অর্থাৎ জমীদার শ্রেণীর চরিত্র] প্রকাশ পেয়েছে। যে সাম্রাজ্যবাদী রাজশক্তি ভারতবর্ষের প্রাচীন অর্থনৈতিক ব্যবস্থাকে ধ্বংস করে তার ওপরে নিজের সমর্থকরূপে গড়ে তুলেছিল এই জমীদার শ্রেণীকে এবং যে জমীদার শ্রেণীর অনাচার ও অত্যাচারে কৃষক শ্রেণী নিষ্পেষিত, স্বভাবতই নাট্যকার

এই সাম্রাজ্যবাদী রাজশক্তি ও তার পক্ষপুটাশ্রিত অত্যাচারী জমীদার শ্রেণীর অবলুপ্তির কথা চিন্তা করতে পারেন নি। তিনি ঐ রাজশক্তির কাছেই আবেদন জানিয়েছেন প্রজার দুঃখ দূর করার জন্য :

"আরো বিজ্ঞাপিব শোক কাঁন্দি তাঁর কাছে
ঈশ্বর প্রসাদে যিনি ভারত-ঈশ্বরী,
যাচিব কেবল ভিক্ষা ডাকি বারবার,
কর মা কর মা দীনে কর মা নিস্তার।"

এক জায়গায় নয়, একাধিকবার নাট্যকার তদানীন্তন ভারত-ঈশ্বরী মহারাণী ভিক্টোরিয়ার কাছে আবেদন করেছেন :

কাতরে ডাকি তোরে শুন মা ভারতেশ্বরী!
অবিহিত অবিচারে আর বাঁচিনে মরি মরি

রক্ষা কর প্রজা কিঙ্করে বিনয়ে করি মিনতি। ... ইত্যাদি

## জমীদার দর্পণ ও কৃষক বিদ্রোহ

নাট্যকার যখন তাঁর নাটকে প্রজার দুঃখ নিবারণের জন্যে মহারাণী ভিক্টোরিয়ার উদ্দেশে কাতর আবেদন জানাচ্ছেন, ঠিক সেই সময়ে কিন্তু কৃষকরা তাদের দুঃখ দূর করার জন্যে দৃঢ়সঙ্কল্প হয়ে জমীদার শ্রেণীর বিরুদ্ধে সংগ্রাম পরিচালনা করছিলেন। সেই সময়ে সিরাজগঞ্জে যিনি সাবডিভিসনাল অফিসার ছিলেন সেই P. Nolan তাঁর প্রদত্ত রিপোর্টে [২৩ ৪.১৮৭৪] কৃষক বিদ্রোহ সম্পর্কে লিখেছেন—"আগে থেকেই কয়েকটি গ্রামের কৃষক ঐক্যবদ্ধ হ'য়ে জমীদারের উৎপীড়ন, লুণ্ঠন ও গৃহদাহ প্রভৃতি সত্ত্বেও সাফল্যের সঙ্গে জমীদারের অতিরিক্ত কর আদায় ও কবুলিয়ত আদায়ে বাধা আসছিল। তারা তাদের এই বীরত্বপূর্ণ ও দুঃসাহসিক কাজের দ্বারা অন্য সব কৃষকের সম্মুখে এই দৃষ্টান্ত স্থাপন করছিল যে, একতা ও দৃঢ়তা দ্বারা জমীদারের সব অবৈধ দাবী এবং উৎপীড়নে বাধা দান সম্ভব।"

একথা ঠিক যে পুলিশ ও মিলিটারীর সাহায্যে শেষ পর্যন্ত পাবনার কৃষক বিদ্রোহ দমিত হয়েছিল ; তবে প্রজারা সেদিন যেটুকু অধিকার আদায় করেছিল তা ঐ সংঘবদ্ধ সংগ্রামের জন্যেই। এই কারণেই বলা চলে যে, নাট্যকার তৎকালীন ঐতিহাসিক স্পিরিট-এর সঙ্গে সামঞ্জস্য রক্ষা ক'রে চলেননি।

কৃষক বিদ্রোহকে প্রত্যক্ষ বা পরোক্ষ কোনও ভাবে মদত দেবার চেষ্টা

নেই, কৃষকদের অসহায় অবস্থার করুণ চিত্র সম্বলিত এই 'জমীদার দর্পণ' নাটকটিকেও কিন্তু সে-যুগের শ্রেণীস্বার্থ সচেতন বুদ্ধিজীবীরা সহ্য করতে পারেন নি। কারণ নাটকটির রচনার সময় পাবনার কৃষক বিদ্রোহ চলছে। এঁরা তাই ভয় পেয়ে গেলেন। বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় তাঁর 'বঙ্গদর্শনে' নাটকটির প্রচার বন্ধ করতে পরামর্শ দিয়ে লিখছেন: "বঙ্গদর্শনের জন্মাবধি এই পত্র প্রজার হিতৈষী এবং প্রজার হিত কামনা কখনও ত্যাগ করিব না। কিন্তু পাবনা জেলার প্রজাদিগের আচরণ শুনিয়া বিরক্ত ও বিষাদযুক্ত হইয়াছি। জলন্ত অগ্নিতে ঘৃতাহুতি দেওয়া নিষ্প্রয়োজন। আমরা পরামর্শ দিই যে, এ সময়ে এ গ্রন্থের বিক্রয় ও বিতরণ বন্ধ করা হউক।" বঙ্কিমচন্দ্রের এই আচরণে বিস্মিত হবার কিছুই নেই। কারণ সমাজের মধ্যশ্রেণীর যে অংশ ভূমিস্বত্বের অধিকারী বা প্রধানত ভূমিস্বত্বের ওপরে নির্ভরশীল বঙ্কিমচন্দ্র সেই অংশের লোক। সুতরাং তাঁর পক্ষে কৃষক বিদ্রোহকে ভয় করারই কথা। এ বিষয়ে তিনি অনেক বেশী সচেতনও ছিলেন। তাই 'বঙ্গদেশের কৃষক' [দেশের শ্রীবৃদ্ধি] প্রবন্ধে স্বশ্রেণীকে সতর্ক করে দিয়ে লিখেছেন—"তুমি আমি দেশের কয়জন? আর এই কৃষিজীবী কয়জন? তাহাদের ত্যাগ করিলে দেশের কয়জন থাকে? হিসাব করিলে তাহারাই দেশ—দেশের অধিকাংশ লোকই কৃষিজীবী। তোমা হইতে আমা হইতে কোন্ কার্য্য হইতে পারে? কিন্তু সকল কৃষিজীবী ক্ষেপিলে কে কোথায় থাকিবে?"

ভূমিস্বত্বের ওপরে নির্ভরশীল বুদ্ধিজীবী বঙ্কিম কতখানি শ্রেণীস্বার্থ-সচেতন ছিলেন এই উক্তি তার দৃষ্টান্ত। এই জন্যেই বঙ্কিম যে শ্রেণীর লোক সেই শ্রেণী যে বিদেশী সাম্রাজ্যবাদী শক্তির সহযোগী, তাদের মূল ভিত্তিকে যে সংগ্রাম নাড়া দেয় তাকে বঙ্কিমচন্দ্র সমর্থন করতে পারেন নি, তেমনি অত্যাচারিত ও শোষিত শ্রেণীর দুর্দশার কাহিনীও তাকে বেদনা দিত।

শুধু 'জমীদার দর্পণ' নয়, আমরা আগেই দেখেছি যে, 'নীল দর্পণকেও তাঁর পক্ষ সহ্য করা কঠিন হয়েছিল। নীল দর্পণের নিন্দাও তিনি করেছিলেন। তাই জমীদার দর্পণ কাহিনীকে যে শ্রেণী স্বার্থের খাতিরে নিন্দা করবেন এতে আর বিস্ময়ের কি আছে!

## জমীদার দর্পণ একটি বাস্তব চিত্র

তিন অঙ্কের নাটক 'জমীদার দর্পণ' বাস্তব চিত্র হিসেবে নাটকটির মূল্য আছে। কিন্তু নাটকটি সার্থক ট্র্যাজেডি হতে পারে নি। একটি মাত্র বিষয়

নিয়ে নাটকের কাহিনী গড়ে উঠেছে। এখানে সুন্দর ট্র্যাজেডি গড়ে তোলবার সুযোগ ছিল। কিন্তু নাট্যকার যেন কিছু সত্য বিবরণ সোজাসুজি উপস্থাপিত করার জন্য ব্যস্ত। তার ফলে নাট্য-সাহিত্যের রীতিনীতি অনুসরণের চেষ্টা করার অবকাশ পাননি। অত্যাচারিতদের প্রতি সহানুভূতি সৃষ্টির চেষ্টা এবং তাদের বিরুদ্ধে যারা চক্র গড়ে তুলেছে তাদের স্বরূপ উদ্‌ঘাটনের তিনি চেষ্টা করেছেন।

জমীদার দর্পণে সরল কথ্য ভাষা ব্যবহার করা হয়েছে। তবে মুসলমান চরিত্রপ্রধান নাটক হওয়ায় কিছু কিছু ফারসী, আরবী শব্দ এসেছে। মাঝে মাঝে গুরুচণ্ডালি দোষ যে ঘটেনি তা নয় এবং শেষের দিকে ইংরেজী সংলাপ পর্যন্ত আছে। তবুও জমীদার দর্পণের ভাষা আধুনিক যুগে ব্যবহৃত কথ্য ভাষা—কোনও আঞ্চলিক ভাষা নয়।

## চা-কর দর্পণ

'জমীদার দর্পণ'-এর দু'বছর পরে লেখা হয় চা-কর দর্পণ। দক্ষিণাচরণ চট্টোপাধ্যায় একই বছরে (১৮৭৫-এ) দুখানি দর্পণ-নাটক রচনা করেন : চা-কর দর্পণ ও জেল দর্পণ।

নিঃসন্দেহে 'নীলদর্পণ' ও জমীদার দর্পণ'-এর মতো 'চা-কর দর্পণ'ও উদ্দেশ্যমূলক নাটক। অর্থাৎ অত্যাচারী ও অত্যাচারিত শ্রেণীর বাস্তব অবস্থা তুলে ধরাই নাটকগুলির উদ্দেশ্য। নীলকর, জমীদার এবং চা-করদের অত্যাচার বন্ধ হোক এবং এ সম্পর্কে জনমত গঠিত হোক নাট্যকারদের মনে এই উদ্দেশ্যও ছিল। কিন্তু যারা নাটকগুলিকে "পাপ প্রতিষেধক" রচনা বলে উল্লেখ করেছেন তাদের সঙ্গে আমি একমত নই। কারণ এই নাটকগুলি লেখার ফলে জমীদারী প্রথা উঠে যায়নি, চা-বাগানের অত্যাচার বন্ধ হয়নি, এমন কি নীলের চাষও বন্ধ হয়নি। নীলচাষ কেন বন্ধ হলো তা আগেই বলেছি। জমীদারী প্রথা আনুষ্ঠানিকভাবে উঠে গেছে জমীদার দর্পণ রচিত হবার প্রায় এক শত বছর পড়ে। চ-বাগান এখনও আছে, তবে পরিবেশের পরিবর্তন ঘটেছে। এই সব কিছুর পরিবর্তনের মূলে রয়েছে সাধারণ মানুষের সংগ্রাম এবং সেই সংগ্রামের পথ আলোচ্য তিনটি দর্পণের একটাতেও দেখানো হয়নি।

## নাট্যকার দক্ষিণাচরণ

'চা-কর দর্পণের' নাট্যকার দক্ষিণাচরণ সাধারণ মধ্যবিত্ত ঘরের সন্তান।

কাব্য রচনার মাধ্যমে তাঁর সাহিত্য-জীবন শুরু হয়। ১৮৭১-এ তিনি

'সুললিত কাব্য' নামে তাঁর যে কাব্যগ্রন্থ প্রকাশিত হয় দেশাত্মবোধক কাব্য হিসেবে তা জনপ্রিয়তা লাভ করে।

দক্ষিণাচরণ কতকগুলি প্রহসনও রচনা করেন। তাঁর 'চোরা না শুনে ধর্মের কাহিনী' (১৮৭২) নামক প্রহসনে দত্তকপুত্র গ্রহণের ব্যর্থতা চিত্রিত হয়েছে। এই প্রহসন সম্পর্কে বঙ্কিমচন্দ্র লিখেছেন—"প্রথম অঙ্কে কলিকাতার কোন বিখ্যাত ভদ্রসংসারের গ্লানি আছে।" (বঙ্গদর্শন, ১৩০০)। তাঁর 'ভণ্ড তপস্বী' (১৮৭৪) নামক প্রহসনে তারকেশ্বরের মোহান্ত এর অনাচারের কাহিনী চিত্রিত হয়েছে।

দক্ষিণাচরণ জেলের কয়েদীদের অবস্থা নিয়ে রচনা করেন 'জেল দর্পণ'। এতে বঙ্গদেশের বিভিন্ন জেলার জেলের কয়েদীদের জীবন দেখানো হয়েছে এবং তার সঙ্গে সে যুগের অনৈক বেশ্যাসক্ত ভদ্রলোকেব কাহিনী জুড়ে দেওয়া হয়েছে।

দক্ষিণাচরণের নাটক ও প্রহসন, সবগুলিরই আখ্যানবস্তু বাস্তব ঘটনা থেকে আহৃত হয়েছে।

## সেকালের চা-বাগান

নীল দর্পণের লেখক এবং জমীদার দর্পণের লেখক যেমন নীলবিদ্রোহ, প্রজাবিদ্রোহের মধ্যে দাঁড়িয়ে নাটক লিখেছিলেন, চা-কর দর্পণের লেখকের বেলায় তা ঘটেনি। দক্ষিণাচরণের সামনে চা-কুলিদের বিদ্রোহের কোন নজির ছিল না। চা-কর দর্পণ লেখা হয় ১৮৭৫ খৃষ্টাব্দে। এর তের বছর পরে 'কুলি কাহিনী' বইটি লেখা হয়। বইটি প্রকাশ করেন জি সি হোম। লেখকের নাম পাওয়া যায় না। এরও অনেক দিন পরে যোগেন্দ্রনাথ চট্টোপাধ্যায় লেখেন 'চা-কুলির আত্মকাহিনী' (১৯০১-এ)। এই সব বইতে চা-বাগানের কুলিদের যে জীবন-কাহিনী বিবৃত হয়েছে তা অত্যন্ত মর্মস্পর্শী।

চা-বাগানের কুলিরা প্রকৃতপক্ষে পশুর জীবন যাপনে বাধ্য হতো। বাগিচার মাঝখানে থাকতো কুলিদের থাকবার ঘর: দৈর্ঘ্যে ২২½ ফুট এবং প্রস্থে ১২ ফুট। ঘরে চারটি কামরা। প্রত্যেকটিতে দু'জন করে কুলির থাকবার ব্যবস্থা। ভিজে মেঝে, তাতে জোঁকের ভয়। তাই শোবার জন্যে বাঁশের মাচার ব্যবস্থা।

প্রত্যেক কামরার জন্য একটি মাটির হাঁড়ি বরাদ্দ ছিল। রান্নার জন্য জঙ্গল থেকে কাঠ নিজেদেরই সংগ্রহ করতে হতো। প্রত্যেককে এক সপ্তাহের জন্যে ৩½ সের চাল, তিন পোয়া ডাল, এক পোয়া লবণ, আধ পোয়া তেল,

এক ছটাক মশলা (ষোল ছটাকে এক সের, চার পোয়াতে এক সের এবং বর্তমানের এক কিলোগ্রাম—প্রায় ১ সের ৬ তোলা)। চালের দাম ছিল তখন প্রতি মণ ৩ টাকা (১ মণ—৮২ পাউণ্ড)। চা-কুলিরা প্রতি মাসে মাইনে পেতো পুরুষ ৫ টাকা এবং মেয়ে ৪ টাকা। এর মধ্য থেকে প্রত্যেককে চালের জন্যে দিতে হতো ২ টাকা ৮ আনা অর্থাৎ দুই টাকা পঞ্চাশ পয়সা। অন্যান্য জিনিসের জন্যে আরও কিছু। অর্থাৎ খাওয়ার খরচ মিটিয়ে দিয়ে তাদের হাতে অতি সামান্য পয়সাই অবশিষ্ট থাকতো।

কুলিদের পরিশ্রমটাও ছিল কী অমানুষিক! ভোর পাঁচটায় ঘুম থেকে উঠে হাজিরা লেখাতে হতো, কাজ শুরু হতো সাতটায়। সাতটা থেকে বারোটা পর্যন্ত একটানা কাজ। তারপর বারোটা থেকে দুটো খাবার ছুটি। আবার দু'টো থেকে বিকেল পাঁচটা পর্যন্ত কাজ।

কাজ করার জন্য কোদালী এবং ছুরি দেওয়া হতো। মাটি কোপানোর জন্যে কোদালী এবং চা পাতা ছাঁটার জন্যে ছুরি। প্রত্যেক পুরুষকে ৩০ নল লম্বা ও ২ নল প্রস্থ জমি কোপাতে হতো। ৮ হাতে এক নলের হিসেব ধরলে প্রত্যেক পুরুষকে প্রতি দিন ২৪০ হাত × ১৬ হাত জমি কোপাতে হতো। এই পরিমাণ জমি কোপাতে না পারলে তার রোজ পূরো হতো না, আধ রোজ বা সিকি রোজ ধরে নেওয়া হতো। মেয়েদের ক্ষেত্রে কোপানোর জন্যে নির্দিষ্ট জমির পরিমাণ ছিল ২০ নল × ২ নল অর্থাৎ ১৬০ হাত × ১৬ হাত।

রোজ পূরো না হলে বেতন কাটা তো যেতোই তার সঙ্গে জুটতো বেত্রাঘাত। শুধু রোজ না পূরণ হবার জন্যে নয়, কথায় কথায় বেত্রাঘাত জুটতো। একটু অবাধ্য হলে কোনও কিছুর প্রতিবাদ করলে বেত্রাঘাত। অবশ্য যাদের সঙ্গে সুন্দরী স্ত্রী থাকতো এবং চা-কর সাহেবরা নির্বিবাদে তাদের উপভোগ করতে পারতো, তারা বেত্রাঘাত থেকে রেহাই পেতো।

আজকের মতো সে যুগে চা-শ্রমিকদের সংঘবদ্ধ ইউনিয়ন গঠিত হয়নি। তাই সব কিছুই তারা মুখ গুঁজে সহ্য করতে বাধ্য হতো। তা ছাড়া তাদের ওপর যে অত্যাচার হচ্ছে সেটা বাইরে কেউ জানতে পারতো না। উনবিংশ শতাব্দীর ছয়ের দশকে **Hindoo Patriot,** সোমপ্রকাশ প্রভৃতি কাগজে চা-কুলিদের ওপর যে নির্যাতন চলছিল তার কিছু বিবরণ প্রকাশিত হয়। সাত ও আটের দশকে সাধারণ ব্রাহ্ম সমাজের প্রচারক রামকুমার বিদ্যারত্ন এবং ইণ্ডিয়ান অ্যাসোসিয়েসনের সহকারী সম্পাদক দ্বারকানাথ গাঙ্গুলীর প্রচেষ্টায় চা-কুলিদের বিষয় নিয়ে নিয়মতান্ত্রিক আন্দোলন শুরু হয়। ১৮৭৮-এ

সাধারণ ব্রাহ্ম সমাজ প্রতিষ্ঠার পর রামকুমার বিদ্যারত্ন ব্রাহ্মধর্মের প্রচারকার্যের জন্য আসামে যান। ১৮৮৬-এ ভারত সভার একাদশ বার্ষিক রিপোর্ট-এ জানা যায় যে, দ্বারকানাথ ভারত সভার প্রতিনিধি হিসেবে সমসাময়িক কালে আসামের চা কুলিদের সম্পর্কে প্রত্যক্ষ অভিজ্ঞতা সকলের জন্য চা-বাগান ভ্রমণ করেন। তাঁর অভিজ্ঞতার কথা 'সঞ্জীবনী' পত্রিকায় প্রকাশ করা হয় বলেও জানা যায়। তার ফলে হৈ চৈ হয়; আন্দোলন হয়। প্রথম প্রাদেশিক সম্মেলন এবং পরে ভারতীয় জাতীয় কংগ্রেসে চা-কুলিদের নিয়ে আলোচনা হয়। ১৯০২-এ চা বাগানে চুক্তিবদ্ধ কুলি-প্রথার অবসান ঘটে। দক্ষিণাচরণের কৃতিত্ব এই যে, এ সবের অনেক আগেই তিনি নাটক লিখে চা-কুলিদের অনুকূলে জনমত গঠনের চেষ্টা করেন।

চা-বাগানগুলি ছিল Concentration Camp-এর মত। হিমালয়ের কোলে এবং তার পাদদেশে যোজন বিস্তৃত অঞ্চলে রয়েছে শত শত চা-বাগান। এক একটি বাগানের পরিধি কয়েক শ' বর্গমাইল। এরই মধ্যে যখন বাইরে থেকে শ্রমিকেরা কাজ নিয়ে আসে, তখন তারা প্রকৃত পক্ষে আটক পড়ে যায় এক একটি Concentration Camp-এর মধ্যে। আজ তবুও এই সব শ্রমিকদের সঙ্গে বাইরের জগতের অনেকটা যোগাযোগ হয়েছে, কিন্তু প্রথম যুগে শ্রমিকেরা সম্পূর্ণ বিচ্ছিন্নভাবে থাকতো। এই সব শ্রমিক বা কুলিদের ওপরে চা-করেরা অনায়াসে অত্যাচার চালাতো; এমন কি দু'চার জনকে গোপনে হত্যা করলেও তার কোনও প্রতিকার ছিল না। প্রকৃতপক্ষে বাগানের মধ্যে কি ঘটছে বাইরে তা জানাই যেত না। এমন কি, রামকুমার বিদ্যারত্ন চা-কুলির ছদ্মবেশে চা-বাগানে গিয়ে শ্রমিকদের ওপর অত্যাচারের কাহিনী সংগ্রহ ক'রে 'সঞ্জীবনী'র তদানীন্তন সম্পাদক কৃষ্ণকুমার মিত্রের সহযোগিতায় প্রকাশ করার আগে সেদিকে কারোরই দৃষ্টি পড়েনি।

পরবর্তীকালে চা-কুলিদের অবস্থার বিবরণ সম্বলিত আরও বই প্রকাশিত হয়েছে। এমনই একখানি বই দেওয়ান চমনলাল লিখিত **'Coolie, the story of Labour and Capital in India'**. এই বইতে চমনলাল লিখেছেন: "সাধারণ মানুষ কুলি-সংগ্রাহকদের বলে আড়কাঠি। যে মুহূর্ত থেকে কুলি এই সব চতুর সংগ্রাহকদের হাতে পড়ে এবং যে পর্যন্ত নিজের বাড়ী থেকে বহু দূরে কবরের মধ্যে তার চির শান্তির ব্যবস্থা না হয়, ততদিন পর্যন্ত তার জীবন হচ্ছে একটানা দুঃখের কাহিনী।" চা-কর দর্পণ-এর লেখক আড়কাঠির সাহায্যে কুলি সংগ্রহের বিবরণ থেকে শুরু করে তাদের চরম

দুঃখের কাহিনী চিত্রিত করেছেন। চার অঙ্কের নাটক চা-কর দর্পণ। এটিও বাস্তব চিত্র। নাটকে যে চিত্র দেখান হয়েছে চা-বাগানে তা নিত্যনৈমিত্তিক ব্যাপার ছিল। ১৮৮১-এ আসামের দারা জেলার মঙ্গলডিহি মহকুমার ১০৬০/ ৭৬০ কেস নম্বর থেকে জানা যায় যে, বনগলানী নামে এক কুলি-কামিনকে মিঃ রানৃবান নামে এক চা-কর সাহেব ধর্ষণ করে। তার আগে ঐ সাহেব কামিনের কোল থেকে তার ছেলেকে টেনে নিয়ে আছাড় মারে। তারপর তাকে জোর করে জঙ্গলে নিয়ে গিয়ে ধর্ষণ করে। পুলিশ কেস হয় এবং অনেক শ্বেতাঙ্গের মিথ্যা সাক্ষ্যে চা-কর সাহেব মুক্ত হয়।

সুতরাং সত্যতার দিক থেকে বিচার করলে নাটকটির মূল্য রয়েছে। আর একটি পরিবারের ঘটনাকে কেন্দ্র করায় নাটক সংহত হয়েছে বটে, কিন্তু শেষে নৃত্যকালীর মৃত্যু নাটকটাকে একেবারে মোলাড্রামায় পরিণত করেছে। এ নাটকেও নাটকীয় রীতিনীতির চেয়ে বিবরণ দানের ঝোঁকই বেশী থাকায় ভাল নাটক হতে পারেনি।

এই নাটকের ভাষাও বেশ সহজ, সরল কথ্যভাষা-নাটকের উপযোগী। কোনও আঞ্চলিক ভাষা ব্যবহার করা হয়নি। তা ছাড়া বিভিন্ন চরিত্রের ভাষার ক্ষেত্রে পার্থক্য রাখা হয়নি। শুধু ইউরোপীয় চরিত্রের সংলাপে ইংরেজী শব্দ আছে।

### চা-কর দর্পণের বিষয়বস্তু

কিভাবে চা-বাগানের কুলি সংগ্রহ হয়, তার বাস্তব বিবরণ দানের মধ্য দিয়ে চা-কর দর্পণ নাটক শুরু হয়েছে: গত বছরের মত এবার অজন্মা হ'ল— চাষীর ঘরে খাবার নেই। কিন্তু জমিদারের খাজনা দিতেই হবে। মহা ভাবনায় পড়েছে গ্রামের চাষীরা। অন্যদিকে জমিদারের ওপরে এদের বিশ্বাস শিথিল হয়নি। তাই দেখা যায় বরদা নামক জনৈক চাষী বলছে - "আমাদেরও জমিদার বড় মন্দ লোক নয়। তবে কিনা নায়েব বেটা ভারি হারামজাদা।"

. নায়েব, গোমস্তা, পাইক-বরকন্দাজ—এরা সব জমিদারী ব্যবস্থার অঙ্গ — জমিদারী স্বার্থের এরা সংরক্ষক। তাই এরা খারাপ, জমিদার ভাল—এমন একটা ধারণা এই সংলাপ থেকে সৃষ্টি হতে পারে। এই ধারণা সৃষ্টির চেষ্টা মারাত্মক; যদিও চাষীরা অনেক সময় সোজাসুজি জমিদারের সংস্পর্শে আসে না ব'লে এরূপ ধারণা তাদের মনে থাকতে পারে।

অবশ্য চাষীরা জমিদারের চরিত্র একেবারে বুঝতে পারে না, তা নয়। তারা জানে ঘরদোর বিক্রি ক'রে অন্যগ্রামে গিয়ে তাদের বাস করবারও

উপায় নেই—"তা হ'লে কি রক্ষা আছে, জমিদার তা হলে একেবারে প্রাণে মেরে ফেলবে"—বরদা। জমিদারের অসাধ্য কিছু নেই—থানা পুলিশ, সবই তার হাতের মুঠোয়। এ অবস্থায় কি করবে চাষীরা। গহনাগাটি যা কিছু ছিল বিক্রি হয়ে গেছে—এক লাঙল-গরু সম্বল। বরদা ভাইকে বাবুদের বাড়ী চাকরির পরামর্শ দিল। কিন্তু সারদার প্রশ্ন—"চাকরি ক'রে কি এতগুলি পরিবারকে খাওয়াতে পারবো ?"

কৃষকদের এইরূপ দুর্দশার মধ্যে দেখা পাওয়া গেল ডিপো-কণ্ট্রাক্টর কেশব এর সরকার হরিদাসের। সে কৃষকদের এই দুরবস্থার সুযোগে চাকরির টোপ ফেললো [ কৃষকদের দুরবস্থার সুযোগ এই ভাবেই নেওয়া হতো ]। সে জানালো ইচ্ছা করলে সে কাছাড়ে, শ্রীহট্টে চা-বাগানে চা-পাতা তোলার কাজ দিতে পারে মেয়ে পুরুষ সবাইকে। চাকরির শর্তও লোভনীয় প্রত্যেকে মাসে দশ টাকা মাইনে, সঙ্গে খোরাক পোশাক। সে এটাও জানিয়ে দিল —"যত লোক আসুক আমরা সবাইকে কাজে লাগিয়ে দিই।"

মানুষ ধরার কাজ এই হরিদাসের। এই শ্রেণীর লোককেই বলা হতো আড়কাঠি। লোককে ভুলিয়ে কোনও রকমে একবার চা-বাগানে নিয়ে ফেলতে পারলেই হ'লো। তারপর সেখান থেকে ফিরে আসে কার সাধ্য! সে যুগে যানবাহনের সুবিধা আজকের মত ছিল না। তারপর সম্পূর্ণ বিচ্ছিন্নভাবে এক একটা বাগানে কুলিদের এমনভাবে আটকে রাখা হতো যে কিছুতেই তারা বাইরে আসতে পারতো না। 'চা-কর দর্পণ' যখন লেখা হয়, তার পরবর্তী কালে [ ১৯০১ খৃষ্টাব্দে ] সরকার এক আইন পাশ করে; যার বলে চা-বাগিচার কোনও শ্রমিক কাজ করতে অস্বীকার করলে তাকে জেল পর্যন্ত দেবার ব্যবস্থা করা হয়।

আড়কাঠির দল যখন কৃষকদের নানাভাবে প্রলোভন দিয়ে সংগ্রহ করতো, তখন চা-বাগানের প্রকৃত অবস্থা তারা বুঝতে পারতো না। 'চা-কর দর্পণে'র কৃষকরাও কেশব-হরিদাসের বদান্যতার স্বরূপ বুঝতে পারে নি। তাই তাদের কত আশা "দশ বছরের ভিতর দেশে এসে ঘরবাড়ী করবো, জায়গা জমি কিনবো, মেলা গরু-লাঙল কিনবো। কিছুরই ভাবনা থাকবে না।"

এই আশা নিয়ে সারদা, বরদা, এবং তাদের স্ত্রী নৃত্যকালী, সরমা কলকাতায় এলো। এদের নাম রেজেষ্ট্রি করা হ'ল প্রথামত এবং পাঠানো হ'ল আসামে। নাম রেজেষ্ট্রি করবার সময় ডিপো-দর্শক ভোলানাথ এদের স্বপ্ন ভেঙে দেবার চেষ্টা করেছিল চা-বাগানের প্রকৃত অবস্থা উদ্ঘাটন ক'রে

—"আসাম, কাছাড় এবং সিলেট এই তিন স্থানে চা-কর সাহেবদের চা-র বাগান আছে। এ দেশ থেকে কুলি ধ'রে নিয়ে যায়, আর সেখানে পেট-ভাতায় রাখে। সময়ে সময়ে কিছু কিছু ক'রে দেয়। তাদের বুকে হাঁটু দিয়ে খাটায়। যারা এদেশ থেকে যায় তাদের আর প্রায় আর কাউকে ফিরে আসতে হয় না।" ভোলানাথের কথা শুনে বিচলিত হয়েছিল সারদারা, কিন্তু নাম রেজেষ্ট্রি করা হয়ে গেছে—তখন আর ফেরার উপায় নেই।

চা-বাগানে পৌঁছেই সারদা-বরদারা সব টের পেয়েছিল। 'রোজ দশ সের পাতা তুলতে হবে'- সাহেবের দেওয়ান নিধুরামের হুকুম। যে মাইনের কথা বলা হয়েছিল [ অর্থাৎ মাসে দশ টাকা ], সেটাও ঠিক নয়। এদিকে পালাবার উপায় নেই—জাহাজ ভাড়ার টাকা কোথায়? বাধ্য হয়ে সব ব্যবস্থাই তারা মেনে নিয়েছিল। কিন্তু তারা জানতো না যে, শুধু হাড়ভাঙ্গা পরিশ্রম নয়, আরও অনেক বেশী মূল্য দিতে হবে তাদের। সারদা ও বরদার অবর্তমানে একদিন নিধুরাম এসে নৃত্যকালী ও সরমাকে মজুরীর টাকা দিল এবং বকশিসের লোভ দেখিয়ে বিকেলে সাহেবদের বাংলোয় তাদের নিয়ে গেল। এইখানে ঘটলো নারীত্বের চরম অবমাননা—ধর্ষিতা হ'ল সরমা; ঘৃণায়, লজ্জায় তার মৃত্যু ঘটলো।

চা-কর সাহেব খারাপ হতে পারে; কিন্তু তখনও 'কোম্পানীর শাসনে'র ওপর বিশ্বাস আছে। তাই সারদা-বরদা চেষ্টা করেছিল আদালতে মামলা রুজু করার। তার আগেই সাহেব তাদের পাইক দিয়ে ধ'রে নিয়ে গিয়ে প্রহার করলো এবং সেই সঙ্গে স্পষ্ট জানিয়ে দিল—"থানা পুলিশ in my hand, তোমাকে যদি খুন করি; আমার কিছুই হবে না········ আমার সহিত ইন্‌সপেক্টর, জজ-ম্যাজিষ্ট্রেট, কমিশনার সকল লোকের আলাপ আছে। তারা মোর জাতি ভাই।"

এই উক্তির সত্যতা অনুধাবনে সারদা ও বরদার দেরী হয়নি। তাদের উচিত শিক্ষা দেবার জন্যে নিয়ে যাওয়া হ'ল সাগর মধ্যস্থ জনমানবশূন্য এক দ্বীপে। এদিকে নৃত্যকালী নিজ সতীত্ব রক্ষার জন্য বঁটি দিয়ে গলদেশে আঘাত ক'রে আত্মহত্যা করলো।

## চা-করদের অসহায় শিকার চা-কুলি

কৃষকগণের এইভাবে চা-করদের অসহায় শিকারে পরিণত হবার চিত্র এঁকেছেন নাট্যকার। বিদেশী চা-কর সাহেবরা শাসনযন্ত্রের সাহায্যে শুধু শোষণ নয়, কুলিদের ওপরে কী জঘন্য অত্যাচার করতো সেই অত্যাচারের

বিরুদ্ধে দেশবাসীর মনে তীব্র ঘৃণা সৃষ্টির চেষ্টা নাট্যকার করেছেন। বরদার স্ত্রী সরমার ওপরে পাশবিক অত্যাচারের কৈফিয়ত স্বরূপ ম্যাকলিন সাহেব বলেছে—"তোর বউয়ের তো আমি জাতি মারি নাই, আমি তাহাকে সভ্য civilised করিতে চেষ্টা করিয়াছিলাম। সে আমার বাৎ শুনিল না, প্রাণে মরিয়া গেল।" এই উক্তি দর্শকদের মনে অত্যাচারীর বিরুদ্ধে শুধু ঘৃণাই সৃষ্টি করে না, তাদের উত্তেজিতও করে। এই উক্তিতে বরদার শরীরের রক্ত টগবগ করে ফুটে ওঠা উচিত ছিল; কিন্তু দেখা যায়, সে এই উক্তি শুনে কাঁদতে কাঁদতে সাহেবকে বলছে, -"আমি তোমার নামে থানায় নালিশ করবো। তুমি জান না এ কোম্পানির মুল্লুক ?"

নাটকটি শেষও হয়েছে পাগলবেশী নৃত্যকালীর বক্তৃতা এবং পরে তার আত্মহত্যার মধ্যে দিয়ে। সরমার ধর্ষণ ও মৃত্যু সম্পর্কে নৃত্যকালী বলছে —"এমন দশা হলো কেন ? বোধ করি আর জন্মে সে কোন পতিব্রতা সতীর পতি কেড়ে নিয়েছিল, এ জন্যে সে এ জন্মে অকালে প্রাণ হারালো।" নৃত্যকালীর বক্তৃতায়ও প্রচ্ছন্নভাবে বৃটিশ জাতির মহানুভবতার কথাও আছে - "শুনেছিলাম যে সাহেবরা বড় দয়ার জাতি, এঁরা দাস ব্যবসা দেখতে পারেন না—।" ব্যক্তিগতভাবে কিছু চা-কর খারাপ—এই ধারণা সৃষ্টির প্রয়াস আছে এই উক্তিতে। একটা সাম্রাজ্যবাদী শাসন তার সমস্ত মারণ উচাটনের যন্ত্র নিয়ে এ দেশবাসীর ওপরে চেপে বসেছে; তার উচ্ছেদ ছাড়া বাঁচবার পথ নেই—এই সত্য তুলে ধরবার কোনও চেষ্টা নাটকে নেই।

এ কথা ঠিক যে চা-কুলিদের বিদ্রোহের কোনও নজীর নাট্যকারের সামনে ছিল না। কারণ চা-শ্রমিকেরা প্রথম মাথা তোলে ১৯২১ খৃষ্টাব্দে, যখন তারা দলবদ্ধভাবে মুক্তির আশায় বেরিয়ে এসেছিল এবং পথে অবর্ণনীয় দুঃখ কষ্ট ও অত্যাচারের মোকাবিলা করেছিল। এই অধিনিষ্ক্রমণ [ exodus ] প্রকৃতপক্ষে বিদ্রোহ। এই ঘটনা 'চা-কর দর্পণে'র লেখকের সামনে থাকার কথা নয়—কিন্তু বাংলা দেশের কৃষক সংগ্রামের দীর্ঘ ইতিহাস তাঁর সামনেই ছিল এবং তাঁর বই লেখার দু'বছর আগেই পাবনা জেলার কৃষক বিদ্রোহ অনুষ্ঠিত হয়েছে। সেই দিক থেকে অনুপ্রাণিত না হ'য়ে চা-কুলিদের জীবনের শুধু অশ্রুসজল কাহিনী নাট্যকার চিত্রিত করেছেন তাঁর নাটকে।

১-৪-৭৮　　—প্রভাতকুমার গোস্বামী

# নীলদর্পণম্

## নাটকম্

ঢাকা হইতে মুদ্রিত ও প্রকাশিত
১৮৬০ খৃষ্টাব্দ

# নীলদর্পণম্

## নাটকম্

নীলকর-বিষধর-দংশন-কাতর প্রজানিকর ক্ষেমঙ্করেণ
কেনচিৎ পথিকেনাভি প্রণীতম্।

## নাট্যোল্লিখিত ব্যক্তিগণ

### পুরুষগণ

গোলকচন্দ্র বসু

| | | | |
|---|---|---|---|
| নবীনমাধব } বিন্দুমাধব | ... | ... | গোলকচন্দ্র বসুর পুত্রদ্বয় |
| সাধুচরণ | .. | .. | প্রতিবাসী রাইয়ত |
| রাইচরণ | ... | | সাধুর ভ্রাতা |
| তোরাপ | .. | .. | মাতব্বর রাইয়ত |
| গোপীনাথ বসু | ... | ... | দেওয়ান |
| আই আই উড } পি পি রোগ | .. | . | নীলকরদ্বয় |

আমীন, খালাসী, তাইদ্গীর, ম্যাজিষ্ট্রেট, আমলা, মোক্তার, ডেপুটি ইনস্পেক্টর অধ্যাপক, জেলদারোগা, ডাক্তার, গোপ, কবিরাজ, পণ্ডিত, চারিজন শিশু, লাঠিয়াল, রাখাল।

### নারীগণ

| | | | |
|---|---|---|---|
| সাবিত্রী | ... | ... | গোলকের স্ত্রী |
| সৈরিন্ধ্রী | ... | ... | নবীনের স্ত্রী |
| সরলতা | ... | ... | বিন্দুমাধবের স্ত্রী |
| রেবতী | ... | ... | সাধুচরণের স্ত্রী |
| ক্ষেত্রমণি | ... | ... | সাধুর কন্যা |
| আদুরী | ... | ... | গোলক বসুর বাড়ীর দাসী |
| পদী | ... | ... | ময়রাণী |

# ভূমিকা

নীলকর-নিকর-করে নীলদর্পণ অর্পণ করিলাম। এক্ষণে তাঁহারা নিজ নিজ মুখ সন্দর্শন পূর্ব্বক তাঁহাদিগের ললাটে বিরাজমান স্বার্থপরতা-কলঙ্কতিলক বিমোচন করিয়া তৎপরিবর্ত্তে পরোপকার-শ্বেত-চন্দন ধারণ করুন, তাহা হইলেই আমার পরিশ্রমের সাফল্য, নিরাশ্রয় প্রজাব্রজের মঙ্গল এবং বিলাতের মুখ-রক্ষা হয়। হে নীলকরগণ! তোমাদের নৃশংস ব্যবহারে প্রাতঃস্মরণীয় সিডনি, হাউয়ার্ড, হল প্রভৃতি মহানুভব দ্বারা অকলঙ্ক ইংরাজকুলে কলঙ্ক রটিয়াছে। তোমাদিগের ধনলিপ্সা কি এতই বলবতী যে, তোমরা অকিঞ্চিৎ-কর ধনানুরোধে ইংরাজ জাতির বহু-কালার্জ্জিত বিমল যশস্তামরসে কীট-স্বরূপ ছিদ্র করিতে প্রবৃত্ত হইয়াছ? এক্ষণে তোমরা যে সাতিশয়, অত্যাচার দ্বারা বিপুল অর্থলাভ করিতেছে, তাহা পরিহার কর; তাহা হইলে অনাথ প্রজারা সপরিবারে অনায়াসে কলাতিপাত করিতে পারিবে। তোমরা এক্ষণে দশ মুদ্রা ব্যয়ে শত মুদ্রার দ্রব্য গ্রহণ করিতেছ, তাহাতে প্রজাপুঞ্জের যে ক্লেশ হইতেছে, তাহা তোমরা বিশেষ জ্ঞাত আছ; কেবল ধনলোভ-পরতন্ত্র হইয়া প্রকাশকরণে অনিচ্ছুক। তোমরা কহিয়া থাক যে, তোমাদের মধ্যে কেহ কেহ বিদ্যাদানে অর্থবিতরণ করিয়া থাকেন এবং সুযোগক্রমে ঔষধ দেন; এ কথা যদিও সত্য হয়, কিন্তু তাহাদের বিদ্যাদান পয়স্বিনী ধেনু-বধে পাদুকাদানাপেক্ষাও ঘৃণিত এবং ঔষধবিতরণ কালকূটকুম্ভে ক্ষীর ব্যবধান মাত্র। শ্যামচাঁদ আঘাত-উপরে কিঞ্চিৎ টার্পিন তৈল দিলেই যদি ডিস্পেন্সরি করা হয়, তবে তোমাদের প্রত্যেক কুঠিতে ঔষধালয় আছে, বলিতে হইবে। দৈনিক সংবাদপত্র-সম্পাদকদ্বয়[১] তোমাদের প্রশংসায় তাহাদের পত্র পরিপূর্ণ করিতেছে, তাহাতে অপর কোন লোক যেমত বিবেচনা করুক, তোমাদের মনে কখনই ত আনন্দ জন্মিতে পারে না; যেহেতু, তোমরা তাহাদের এরূপ করণের কারণ বিলক্ষণ অবগত আছ। রজতের কি আশ্চর্য্য আকর্ষণশক্তি! ত্রিংশৎমুদ্রালোভে অবজ্ঞাস্পদ জুডাস খৃষ্টধর্ম্ম-প্রচারক মহাত্মা যীশুকে করাল পাইলেট-করে অর্পণ করিয়াছিল; সম্পাদকযুগল সহস্র মুদ্রালোভপরবশ হইয়া উপায়হীন দীন প্রজাগণকে তোমাদের করাল কবলে নিক্ষেপ করিবে ইহাতে আশ্চর্য্য কি! কিন্তু "চক্রবৎ পরিবর্ত্তন্তে দুঃখানি চ সুখানিচ।" প্রজাবৃন্দের সুখসূর্য্যোদয়ের সম্ভাবনা দেখা যাইতেছে। দাসী দ্বারা সন্তানকে স্তনদুগ্ধ দেওয়া

অবৈধ বিবেচনায় দয়াশীলা প্রজাজননী মহারাণী[2] ভিক্টোরিয়া প্রজাদিগকে স্বক্রোড়ে লইয়া স্তনপান করাইতেছেন। সুধীর সুবিজ্ঞ সাহসী উদারচরিত্র ক্যানিং[3] মহোদয় গভর্ণর জেনারেল হইয়াছেন। প্রজার দুঃখে দুঃখী, প্রজার সুখে সুখী, দুষ্টের দমন, শিষ্টের পালন, ন্যায়পরায়ণ গ্রাণ্ট[4] মহামতি লেফটেন্যাণ্ট গভর্ণর হইয়াছেন এবং ক্রমশঃ সত্যপরায়ণ, নিরপেক্ষ ইডেন, হার্সেল প্রভৃতি রাজকার্য্য পরিচালকগণ শতদলস্বরূপে সিভিল সার্ভিস সরোবরে বিকসিত হইতেছেন। অতএব ইহা দ্বারা স্পষ্ট প্রতীয়মান হইতেছে, নীলকর-দুষ্টরাহুগ্রস্ত প্রজাবৃন্দের অসহ্য কষ্টনিবারণার্থে উক্ত মহানুভবগণ যে অচিরাৎ সুবিচাররূপ সুদর্শন-চক্র হস্তে গ্রহণ করিবেন, তাহার সূচনা হইয়াছে।

কস্যচিৎ পথিকস্য।

১. দৈনিক সংবাদপত্র-সম্পাদকদ্বয় বলতে Bengal Hurkaru (হরকরা) এবং Englishman পত্রিকা দুটির সম্পাদকদের বোঝাচ্ছে। Hurkaru প্রথমে ১৭৯৩-এ সাপ্তাহিক হিসাবে প্রকাশিত হয়। ১৮১৯-এ এটি দৈনিকে রূপান্তরিত হয়। ১৮৩০-এ John Bull পত্রিকা বিক্রয় হয়ে যাবার পর সেটা Englishman নামে প্রকাশিত হয়। এই দু'টি পত্রিকা নীলকরদের সমর্থন করতো।

২. মহারাণী—ইংলণ্ডের মহারাণী ভিক্টোরিয়া। সিপাহী বিদ্রোহের পর ইংলণ্ডের কর্তৃপক্ষ একটি বণিক-সভার (ইষ্ট-ইণ্ডিয়া কোম্পানী) হাতে ভারত শাসনের ভার রাখা সমীচীন মনে করলেন না। ১৮৫৮-এ মহারাণী ভিক্টোরিয়া নিজহস্তে ভারত শাসনের দায়িত্ব গ্রহণ করলেন।

৩. ১৮৫৬-এর ফেব্রুয়ারী মাসে ডালহৌসীর জায়গায় ভাইকাউণ্ট ক্যানিং (১৮৫৬-১৮৬২) বড়লাট হয়ে আসেন। তাঁর শাসন-কালেই সিপাহী বিদ্রোহ ঘটে। যাঁকে নাট্যকার 'উদার চারিত্র' বলছেন সেই ক্যানিং কি বর্বর উপায়ে বিদ্রোহ দমন করেছিলেন তা এদেশে তখনও অজ্ঞাত ছিল না, এখনও অজ্ঞাত নেই।

৪. গ্রাণ্ট—স্যারজন পিটার গ্রাণ্ট ১৮৫৯ থেকে ১৮৬২ পর্যন্ত বঙ্গদেশের লেফটেনাণ্ট গভর্ণর ছিলেন।

# প্রথম অঙ্ক

## প্রথম গর্ভাঙ্ক

স্বরপুর—গোলোকচন্দ্র বসুর গোলাঘরের রোয়াক।

( গোলোকচন্দ্র বসু এবং সাধুচরণ আসীন )

সাধু। আমি তখনই বলেছিলাম, কর্ত্তা মহাশয়, আর এদেশে থাকা নয়, তা আপনি শুনিলেন না। কাঙ্গালের কথা বাসি হ'লে খাটে।

গোলোক। বাপু, দেশ ছেড়ে যাওয়া কি মুখের কথা? আমার এখানে সাত পুরুষ বাস। স্বর্গীয় কর্ত্তারা যে জমাজমি ক'রে গিয়েছেন, তাতে কখনও পরের চাকরী স্বীকার কত্তে হয়নি। যে ধান জন্মায়, তাতে সংবৎসরের খোরাক হয়, অতিথি সেবা চলে আর পূজার খরচ কুলায়; যে সরিষা পাই, তাহাতে তেলের সংস্থান হইয়া ষাট সত্তর টাকার বিক্রী হয়। বল কি বাপু, আমার সোনার স্বরপুর, কিছুরই ক্লেশ নাই। ক্ষেতের চাল, ক্ষেতের ডাল, ক্ষেতের তেল, ক্ষেতের গুড়, বাগানের তরকারি, পুকুরের মাছ। এমন সুখের বাস ছাড়তে কার হৃদয় না বিদীর্ণ হয়? আর কেই বা সহজে পারে?

সাধু। এখন তো আর সুখের বাস নাই। আপনার বাগান গিয়েছে, গাঁতিও[১] যায় যায় হয়েছে। আহা! তিন বৎসর হয়নি সাহেব পত্তনি[২] নিয়েছে। এর মধ্যে গাঁ-খান ছারখার ক'রে তুলেছে। দক্ষিণ পাড়ার মোড়লদের বাড়ীর দিকে চাওয়া যায় না,—আহা! কি ছিল, কি হয়েছে! তিন বৎসর আগে দু'বেলায় ষাটখানি পাত্ পড়তো, দশখান লাঙ্গল ছিল, দামড়াও[৩] চল্লিশ পঞ্চাশটা হবে। কি উঠানই ছিল, যেন ঘোড়-দৌড়ের মাঠ—আহা! যখন আস ধানের[৪] পালা সাজাতো, বোধ হতো যেন চন্দন-বিলে পদ্মফুল ফুটে রয়েছে। গোয়ালখান ছিল যেন একটা পাহাড়। গেল সন গোয়াল সারাতে না পারায় হুমড়ি খেয়ে প'ড়ে রয়েছে। ধানের ভুঁয়ে নীল করেনি ব'লে মেজো সেজো দুই ভাইকে ধ'রে সাহেবটা আর বৎসর কি মারটিই মেরেছিল। উহাদের খালাস ক'রে আনতে কত কষ্ট; হাল-গোরু বিক্রী হয়ে যায়। ঐ চোটেই দুই মোড়ল গাঁছাড়া হয়।

গোলোক। বড় মোড়ল না তার ভাইদের আনতে গিয়েছিল?

সাধু। তারা বলেছে, ঝুলি নিয়ে ভিক্ষে ক'রে খাব, তবু গাঁয় আর বাস করবো না। বড় ঘোড়ল এখন একা পড়েছে। দুইখান লাঙ্গল রেখেছে, তা নীলের জমিতেই যোড়া থাকে। এও পালাবার যোগাড়ে আছে।—কর্ত্তা মহাশয়, আপনিও দেশের মায়া ত্যাগ করুন। গতবারে আপনার ধান গিয়েছে, এইবারে মান যাবে।

গোলোক। মান যাওয়ার আর বাকি কি? পুষ্করিণীটির চার পাড়ে চাষ দিয়াছে, তাহাতে এবার নীল করবে, তা হলেই মেয়েদের পুকুরে যাওয়া বন্ধ হ'লো! আর সাহেব বেটা বলেছে, যদি পূর্ব্বে মাঠের ধানী জমি কয়খানায় নীল না বুনি, তবে নবীনমাধবকে সাত কুঠির জল খাওয়াইবে?[৫]

সাধু। বড়বাবু না কুঠি গিয়েছেন?

গোলোক। সাধে গিয়েছেন, প্যায়দায়[৬] লয়ে গিয়েছে।

সাধু। বড়বাবুর কিন্তু ভ্যালা সাহস! সেদিন সাহেব বল্লে, "যদি তুমি আমীন-খালসীর কথা না শোনো, আর চিহ্নিত জমিতে নীল না কর, তবে তোমার বাড়ী উঠাইয়ে বেত্রাবতীর জলে ফেলাইয়া দিব এবং তোমারে কুঠির গুদামে ধান খাওয়াইব।" তাহাতে বড় বাবু কহিলেন, "আমার গত সনের পঞ্চাশ বিঘা নীলের দাম চুকিয়ে না দিলে এ বৎসর এক বিঘাও নীল করিব না, এতে প্রাণ পর্য্যন্ত পণ, বাড়ী কি ছার!"

গোলোক। তা না ব'লেই বা করে কি। দেখ দেখি, পঞ্চাশ বিঘা ধান হ'লে আমার সংসারের কিছু কি ভাবনা থাকতো? তাই যদি নীলের দামগুলো চুকিয়ে দেয়, তবু অনেক কষ্ট-নিবারণ হয়।

(নবীনমাধবের প্রবেশ)

কি বাবা, কি ক'রে এলে?

নবীন। আজ্ঞে, জননীর পরিতাপ বিবেচনা ক'রে কি কালসর্প ক্রোড়স্থ শিশুকে দংশন করিতে সংকুচিত হয়? আমি অনেক স্তুতিবাদ করিলাম, তা তিনি কিছুই বুঝিলেন না। সাহেবের সেই কথা, তিনি বলেন, পঞ্চাশ টাকা লইয়া ষাট বিঘা নীলের লেখাপড়া করিয়া দাও, পরে একেবারে দুই সনের হিসাব চুকাইয়া দেওয়া যাবে।

গোলোক। ষাট বিঘা নীল কত্তে হ'লে অন্য ফসলে হাত দিতে হবে না। অন্ন বিনাই মারা যেতো হলো।

নবীন। আমি বলিলাম, "সাহেব, আমাদিগকে, লোকজন, লাঙ্গল, গোরু, সকলি আপনি নীলের জমিতে নিযুক্ত রাখুন, কেবল আমাদিগের সংবৎসরের

আহার দিবেন, আমরা বেতন প্রার্থনা করি না।" তাহাতে উপহাস করিয়া কহিলেন "তোমরা তো যবনের ভাত খাও না।"

সাধু। যারা পেটভাতায় চাকরি করে, তারাও আমাদিগের অপেক্ষা সুখী।

গোলোক। লাঙ্গল প্রায় ছেড়ে দিয়েছি তবু তো নীল করা ঘোচে না। নাছোড় হইলে হাত কি? সাহেবের সঙ্গে বিবাদ তো সম্ভবে না, বেঁধে মারে সয় ভাল, কাজে কাজেই কত্তে হবে।

নবীন। আপনি যেমন অনুমতি করিবেন, আমি সেইরূপ করিব; কিন্তু আমার মানস একবার মোকদ্দমা করা।

(আদুরীর প্রবেশ)

আদুরী। মাঠাকুরুণ যে বকতি নেগেচে, কত বেলা হলো, আপনারা নাবা খাবা করবেন না? ভাত শুকিয়ে যে চাল হয়ে গেল।

সাধু। (দাঁড়াইয়া) কর্ত্তা মহাশয়, এর একটা বিলি ব্যবস্থা করুন নতুবা আমি মারা যাই। দেড়খানা লাঙ্গলে নয় বিঘা নীল দিতে হ'লে হাঁড়ি শিকেয় উঠবে। আমি আসি কর্ত্তা মহাশয় অবধান,[৭] বড় বাবু নমস্কার করি গো। (সাধুচরণের প্রস্থান।)

গোলোক। পরমেশ্বর এ ভিটায় স্নান আহার কত্তে দেন, এমত বোধ হয় না, যাও বাবা, স্নান কর গে।

## দ্বিতীয় গর্ভাঙ্ক

সাধুচরণের বাড়ী।

(লাঙ্গল লইয়া রাইচরণের প্রবেশ)

রাই। (লাঙ্গল রাখিয়া) আমীন সুমুন্দি[৮] য্যান বাগ,[৯] যে রোক্[১০] ক'রে মোর দিকে আসছিলো, বাবা রে! মুই বলি মোরে বুঝি খালে[১১]। শালা কোনমতেই শোনলে না, জোর করিই দাগ মারলে[১২]। সাঁপোল-তলার পাঁচ কুড়ো[১৩] ভূঁই যদি নীলি গ্যাল, তবে মাগছেলেরে খাওয়াব কি? কাঁদা-কাটি ক'রে দ্যাকবো, যদি না ছাড়ে, তবে মোরা কাজেই গ্যাশ ছাড়ে যাব।

(ক্ষেত্রমণির প্রবেশ)

দাদা বাড়ী এয়েচে?

ক্ষেত্র। বাবা বাবুদের বাড়ী গিয়েচে, আলেন, আর দেরী নাই। কাকীমারে ডাকতি যাবা না? তুমি বকচো কি?

রাই। বক্‌চি মোর মাথা। একটু জল আন্ দিনি খাই, তেষ্টায় ছাতি ফেটে গ্যাল।—সুমুন্দিরি য়্যাত করি বল্লাম, তা কিছুতি শোনলে না।

(ক্ষেত্রমণির প্রস্থান এবং সাধুচরণের প্রবেশ)

সাধু। রাইচরণ, তুই এত সকালে যে বাড়ী এলি ?

রাই। দাদা, আমীন শালা সাঁপোল-তলার জমিতে দাগ মেরেছে। খাব কি, বচেছার যাবে কেমন ক'রে ? আহা, জমি তো না, য্যান সোনার চাঁপা। এক কোণ কেটে মহাজন কাৎ কত্তাম। খাব কি—ছ্যালেপিলে খাবে কি ? এতডা পরিবার না খাতি পেয়ে মারা যাবে! ও মা! রাত পোয়ালি যে দু'কাটা[১৪] চালির খরচ ; না খাতি[১৫] পেয়ে মরবো, আরে পোড়া কপাল, আরে পোড়া কপাল! গোড্ডার[১৬] নীলি কল্লে কি!—আঁা! —আঁা!

সাধু। ঐ ক বিঘা জমির ভরসায় থাকা, তাই যদি গ্যালো, তবে আর এখানে থেকে করবো কি ? আর যে দুই এক বিঘা নোনা[১৭] ফেলা আছে, তাতে তো ফলন নাই, আর নীলের জমিতে লাঙ্গল থাকবে, তা কারকিতই[১৮] বা কখন করবো ? তুই কাঁদিস নে, কাল হাল্ গরু বেচে গার মুখে ঝাঁটা মেরে বসন্ত বাবুর জমিদারীতে পালিয়ে যাব।

ক্ষেত্রমণি ও রেবতীর জল লইয়া প্রবেশ।

জল খা, জল খা, ভয় কি ? "জীব দিয়েচে যে, আহার দেবে সে।" তা তুই আমীনকে কি ব'লে এলি ?

রাই। মুই বলবো কি—জমিতি দাগ মারতি লাগলো, মোর বুকি য্যান বিদেকাটি[১৯] পুড়িয়ে দিতি লাগলো। মুই পায় ধল্লাম, ট্যাকা দিতি চালাম ; তা কিছুই শুনলো না। বলে, "যা তোর বড় বাবুর কাছে যা, তোর বাবার কাছে যা!" মুই ফোজদুরি করবো ব'লে শেসিয়ে[২০] এইচি। (আমীনকে দূরে দেখিয়া) ঐ দ্যাখ্ শালা আসচে, প্যায়দা সঙ্গে ক'রে এনেচে, কুঠি ধ'রে নিয়ে যাবে।

(আমীন এবং দুই জন পেয়াদার প্রবেশ)

আমীন। বাঁধ, রেয়ে শালাকে বাঁধ!

(পেয়াদাদ্বয় দ্বারা রাইচরণের বন্ধন)

রেবতী। ও মা, ই কি, হ্যাগা, বাঁদো ক্যান্ ? কি সর্ব্বনাশ, কি সর্ব্বনাশ! (সাধুর প্রতি) তুমি দাঁড়িয়ে ছাকচো কি ? বাবুদের বাড়ী যাও, বড় বাবুকে ডেকে আনো।

আমীন। (সাধুর প্রতি) তুই যাবি কোথা, তোরও যেতে হবে। দাদন

লওয়া রেয়ের কর্ম্ম নয়। ঢ্যারা সইতে অনেক সইতে হয়। তুই লেখাপড়া জানিস, তোরে খাতায় দস্তখৎ ক'রে দিয়ে আসতে হবে।

সাধু। আমীন মহাশয়, একে কি নীলের দাদন বলো?—নীলের গাদন বল্লে ভাল হয় না? হা পোড়া অদৃষ্ট, তুমি আমার সঙ্গে যে আছ, যে ঘার ভয়ে পালিয়ে এলাম, সেই ঘায় আবার পড়লাম। পত্তনির আগে এ তো রামরাজ্য ছিল, তা "হাবাতেও ফকির হলো, দেশেও মন্বন্তর হলো।"

আমীন। (ক্ষেত্রমণির প্রতি দৃষ্টিপাত করিয়া স্বগত) এ ছুঁড়ী তো মন্দ নয়। ছোট সাহেব এমন মাল পেলে তো লুপে নেবে। আপনার বুন দিয়ে বড় পেস্কারি পেলাম, তা এরে দিয়ে পাব! তবে মালটা ভাল—দেখা যাক্।

রেবতী। ক্ষেত্র, মা, তুই ঘরের মধ্যে যা। (ক্ষেত্রমণির প্রস্থান।

আমীন। চল্ সাধু, এই বেলা মানে মানে কুঠি চল্।

(সাধু যাইতে অগ্রসর হইল।)

রেবতী। ও যে এট্টু জল খাতি চায়েলো; ও আমীন মশাই, তোমার কি মাগছেলে নাই! কেবল লাঙ্গল রেখেছে আর এই মারপিট? ও মা, ও যে ডব্‌কা ছেলে, ও যে এতক্ষণ দুবার খায়, না খেয়ে সাহেবের কুটি[২১] যাবে কেমন ক'রে?—অনেক দূর। দোহাই সাহেবের, ওরে চাড্‌ডি খেইয়ে নিয়ে যাও।—আহা, আহা, মাগছেলের জন্তেই কাতর, এখনো চকি জল পড়চে, মুখ শুইকে গেছে—কি করবো; কি পোড়া দেশে আলাম, ধনে প্রাণে গ্যালাম, হায় হায়, ধনে প্রাণে মলাম। (ক্রন্দন)

আমীন। আরে মাগি, তোর নাকি স্বর এখন রাখ্, জল দিতে হয় তো দে, নয় অমনি নিয়ে যাই।

( রাইচরণের জলপান এবং সকলের প্রস্থান।)

## তৃতীয় গর্ভাঙ্ক

বেগুণবেড়ের কুঠি—বড় বাংলার বারেন্দা।

( আই, আই, উড্ সাহেব এবং গোপীনাথ দাস দেওয়ানের প্রবেশ )

গোপী। হুজুর আমি কি কসুর করিতেছি, আপনি স্বচক্ষেই তো দেখিতেছেন। অতি প্রত্যুষে ভ্রমণ করিতে আরম্ভ করিয়া তিন প্রহরের সময় বাসায় প্রত্যাগমন করি এবং আহারের পরেই আবার দাদনের কাগজপত্র লইয়া বসি, তাহাতে কোন দিন রাত্রি দুই প্রহরও হয়, কোনদিন বা একটাও বাজে।

উড। তুমি শালা না-লায়েক[২২] আছে। স্বরপুর, শ্যামনগর, শান্তিঘাটা —এ তিন গাঁয়ে কিছু দাদন হলো না। শ্যামচাঁদ[২৩] বেগোর[২৪] তোম্ দোরস্ত[২৫] হোগা নেই।

গোপী। ধর্ম্মাবতার, অধীন হুজুরের চাকর, আপনি অনুগ্রহ করিয়া পেস্কারি হইতে দেওয়ানি দিয়াছেন। হুজুর মালিক, মারিলেও মারিতে পারেন, কাটিলেও কাটিতে পারেন। এ কুঠির কতকগুলি প্রবল শত্রু হইয়াছে, তাহাদের শাসন ব্যতীত নীলের মঙ্গল হওয়া দুষ্কর।

উড। আমি না জানিলে কেমন ক'রে শাসন করিতে পারে। টাকা, ঘোড়া, লাঠিয়াল, শড়কীওয়ালা, আমার অনেক আছে, ইহাতে শাসন হইতে পারে না? সাবেক দেওয়ান, শত্রুর কথা আমাকে জানাইতো।—তুমি দেখনি, আমি বজ্জাতদের চাবুক দিয়াছি, গোরু কেড়ে আনিয়াছি, জরু কয়েদ করিয়াছি; জরু কয়েদ করিলে শালা লোক বড় শাসিত হয়। বজ্জাতিকা বাত্ হাম্ কুচ শুনা নেই—তুমি বেটা লাক্কিছাড়া, আমারে কিছু বলিনি;— তুমি শালা বড় না-লায়েক আছে। দেওয়ানি কাম কায়েটকা[২৬] হায় নেই বাবা—তোম্‌কো জুতি মারকে নেকাল ডেকে হাম এক আদ্‌মি ক্যাওটকো[২৭] এ কাম দেগা।

গোপী। ধর্ম্মাবতার, যদিও বান্দা জাতিতে কায়স্থ, কিন্তু কার্য্যে ক্যাওট, ক্যাওটের মতই কর্ম্ম দিতেছে। মোল্লাদের ধান ভেঙ্গে নীল করিবার জন্য এবং গোলক বোসের সাত পুরুষে লাখেরাজ 'বাগান ও রাজার আমলের গাঁতি বাহির করিয়া লইতে আমি যে সকল কাজ করিয়াছি, তাহা ক্যাওট কি, চামারেও পারে না; ,তা আমার কপাল মন্দ, তাই এত করেও যশ নাই।

উড। নবীনমাধব শালা সব টাকা চুকিয়ে চায়;—ওস্‌কো হাম্ এক কৌড়ি নেহি দেগা, ওস্‌কো হিসাব দোরস্ত করকে রাখ;—বাঞ্চৎ বড় মামলা-বাজ, হাম দেখে গা, শালা কেস্তারে রূপেয়া লেয়।[২৮]

গোপী। ধর্ম্মাবতার, ঐ একজন কুঠির প্রধান শত্রু। পলাশপুর-জ্বালান কখনই প্রমাণ হইত না, যদি নবীন বোস ওর ভিতরে না থাকিত। বেটা আপনি দরখাস্তের মুসাবিদা করিয়া দেয়, উকীল-মোক্তারদিগের এমন শলা পরামর্শ দিয়াছিল যে, তাহার জোরেই হাকিমের রায় ফিরিয়া যায়। ঐ বেটার কৌশলেই সাবেক দেওয়ানের দুই বৎসর মেয়াদ হয়। আমি বারণ করেছিলাম, "নবীনবাবু, সাহেবের বিরুদ্ধাচরণ করো না। বিশেষ সাহেব তো তোমার ঘর জ্বালান নাই।" তাতে বেটা উত্তর দিল, গরীব প্রজাগণের রক্ষাতে

দীক্ষিত হইয়াছি, নিষ্ঠুর নীলকরের পীড়ন হইতে যদি একজন প্রজাকেও রক্ষা করিতে পারি, তাহা হইলেই আপনাকে ধন্য জ্ঞান করিব ; আর দেওয়ানজিকে জেলে দিয়ে বাগানের শোধ লব।" বেটা যেন পাদরী হয়ে বসেছে। বেটা এবার আবার কি ঘোটাঘোট করিতেছে, তার কিছুই বুঝিতে পারি না।

উড। তুমি ভয় পাইয়াছে, হাম বোলা কি নেই, তুমি বড় না-লায়েক আছে, তোমসে কাম হোগা নেই।

গোপী। হুজুর ভয় পাওয়ার মত কি দেখিলেন? যখন এ পদবীতে পদার্পণ করেছি, তখন ভয় লজ্জা, সরম, মান, মর্য্যাদার মাথা খাইয়াছি। গো-হত্যা, ব্রহ্মহত্যা, স্ত্রীহত্যা, ঘরজ্বালান অঙ্গের আভরণ হইয়াছে, আর জেলখানা তো শিরে ক'রে ব'সে আছি।

উড। আমি কথা চাইনে। আমি কাজ চাই।

( সাধুচরণ, রাইচরণ, আমীন ও পেয়াদাদ্বয়ের সেলাম করিতে করিতে প্রবেশ )

এ বজ্জাতের হস্তে দড়ি পড়িয়াছে কেন ?

গোপী। ধর্ম্মাবতার, এই সাধুচরণ একজন মাতব্বর রাইয়ত ; কিন্তু নবীন বোসের পরামর্শে নীলের ধ্বংসে প্রবৃত্ত হইয়াছে।

সাধু। ধর্ম্মাবতার, নীলের বিরুদ্ধাচরণ করি নাই, করিতেছি না এবং করিবার ক্ষমতাও নাই। ইচ্ছায় করি আর অনিচ্ছায় করি, নীল করিছি, এবারেও করিতে প্রস্তুত আছি। তবে সকল বিষয়ের সম্ভব অসম্ভব আছে ; আধ আঙ্গুল চুঙ্গিতে আট আঙ্গুল বারুদ পুরিলে কাজেই ফাটে। আমি অতি ক্ষুদ্র প্রজা, দেড়খানি লাঙ্গল রাখি, আবাদ হদ্দ বিশ বিঘা, তার মধ্যে যদি নয় বিঘা নীলে গ্রাস করে, তবে কাজেই চটতে হয়। তা আমার চটায় আমিই মরবো, হুজুরের কি ?

গোপী। সাহেবের ভয়, পাছে তুমি সাহেবকে তোমাদের বড় বাবুর গুদামে কয়েদ ক'রে রাখ।

সাধু। দেওয়ানজী মহাশয়, মড়ার উপর আর খাঁড়ার ঘা কেন দেন? আমি কোন্ কীটস্য কীট যে সাহেবকে কয়েদ করবো ? প্রবল-প্রতাপশালী—

গোপী। সাধু, তোর সাধুভাষা রাখ্, চাষার মুখে ভাল শুনায় না ; গায় যেন ঝাঁটার বাড়ী মারে।

উড। বাঞ্চৎ বড় পণ্ডিত হইয়াছে।

আমীন। বেটা রাইয়তদিগের আইন পরোয়ানা সব বুঝাইয়া দিয়া গোল করিতেছে, বেটার ভাই মরে লাঙ্গল ঠেলে, উনি বলেন, 'প্রতাপশালী।'

গোপী। ঘুঁটেকুড়ানীর ছেলে সদর নায়েব।···ধর্ম্মাবতার, পল্লীগ্রামে স্কুল স্থাপন হওয়াতে চাষা লোকের দৌরাত্ম্য বাড়িয়াছে।

উড। গবর্ণমেণ্টে এ বিষয়ে দরখাস্ত করিতে আমাদিগের সভায় লিখিতে হইবেক, স্কুল রহিত করিতে লড়াই করিব।

আমীন। বেটা মোকদ্দমা করিতে চায়।

উড। (সাধুচরণের প্রতি) তুমি শালা বড় বজ্জাত আছে। তোমার যদি বিশ বিঘার নয় বিঘা নীল করিতে বলেছে, তবে তুমি কেন আর নয় বিঘা নূতন করিয়া ধান কর না?

গোপী। ধর্ম্মাবতার, যে লোকসান জমি প'ড়ে আছে, তাহা হইতে নয় বিঘা কেন, বিশ বিঘা পাট্টা করিয়া দিতে পারি।

সাধু। (স্বগত) হা ভগবান। শুঁড়ীর সাক্ষী মাতাল। (প্রকাশ্যে) হুজুর যে নয় বিঘা নীলের জন্য চিহ্নিত হইয়াছে, তাহা যদি কুটীর লাঙ্গল, গোরু ও মাইন্দার[২৯] দিয়া আবাদ হয়, তবে আমি আর নয় বিঘা নূতন করিয়া ধানের জন্যে লইতে পারি। ধানের জমিতে যে কারকিত করিতে হয়, তার চারগুণ কারকিত নীলের জমিতে দরকার করে; সুতরাং যদি ও নয় বিঘা আমার চাষ দিতে হয়, তবে বাকী এগার বিঘাই আমার পড়ে থাকবে, তা আবার নূতন জমি আবাদ করবো।

উড। শালা বড় হারামজাদা, দাদনের টাকা নিবি তুই, চাষ দিতে হবে আমি; শালা বড় বজ্জাত (জুতার গুঁতো প্রহার) শ্যামচাঁদকা সাৎ মুলাকাৎ হোনেসে হারামজাদ্‌কি সব ছোড় যাগা। (দেওয়াল হইতে শ্যামচাঁদ গ্রহণ)

সাধু। হুজুর, মাছি মেরে হাত কাল করা মাত্র, আমরা—

রাই। (সক্রোধে) ও দাদা, তুই চুপ দে, ঝা ন্যাকে নিতি চাচ্চে[৩০], ন্যাকে দে। ক্ষিদের চোটে নাড়ী ছিঁড়ে পড়লো, সারাদিনডে গ্যাল, নাতিও পালাম না, খ্যাত্তিও পালাম না।

আমীন। কৈ শালা, ফৌজদারী করলিনে? (কানমলন)

রাই। (হাঁপাইতে হাঁপাইতে) মলাম, মা গো! মা গো!

উড। ব্লাডি নিগার, মারো বাঞ্চৎকো। শ্যামচাঁদাঘাত)

(নবীনমাধবের প্রবেশ)

রাই। বড় বাবু! মলাম গো! জল খাবো গো! মেরে ফেল্লে গো!

নবীন। ধর্ম্মাবতার, উহাদিগের এখন স্নানও হয় নাই, আহারও হয় নাই। উহাদের পরিবারেরা এখনও বাসিমুখে জল দেয় নাই। যদি শ্যামচাঁদ আঘাতে

